**অর্থবিশেষাবধারণায় নবীনৈঃ কশ্চিৎ পর্যাপ্তিনামকঃ সম্বন্ধঃ স্বীক্রিয়তে। পর্যাপ্তিঃ পর্যবসানম্, সাকল্যেন সম্বন্ধঃ, অর্থাৎ যস্য যাবন্ত আশ্রয়াঃ সন্তি, তাবৎস্বেবাশ্রয়েষু মিলিতেষ্বেব সম্বন্ধঃ। পর্যাপ্তসম্বন্ধেন দ্বিত্বসংখ্যা মিলিতয়োরেব**

**অনুবাদ**

**অবধারণ করিবার জন্য নব্য নৈয়ায়িকগণ 'পর্যাপ্তি'নামক একটী সম্বন্ধ স্বীকার করেন। 'পর্যাপ্তি' শব্দের অর্থ—পর্যবসান বা সাকল্যে সম্বন্ধ। অর্থাৎ যে বস্তুর যতগুলি আশ্রয় বর্তমান, মিলিত ততগুলি আশ্রয়ের সহিতই উহার সম্বন্ধ। দ্বিত্ব সংখ্যা পর্যাপ্তিসম্বন্ধে মিলিত দুইটি বস্তুতেই থাকে, কেবল দুইটীর এক একটীতে থাকে না। এই রূপ ত্রিত্ব সংখ্যা মিলিত তিনটী বস্তুতেই থাকে।**

**সুপ্রভা**

ধর্মাবচ্ছেদেন ঘটত্বস্য পর্যাপ্তিং দর্শয়িতুম্। ইমৌ দ্বাবিতি উভয়বৃত্তিধর্মাবচ্ছেদেন দ্বিত্বস্য পর্যাপ্তিং দর্শয়িতুম্'। অর্থাৎ এই একটী বস্তু ঘট, ইহা একমাত্রবৃত্তি তত্তদ্ব্যক্তিত্বাবচ্ছেদে ঘটত্বের পর্যাপ্তি সম্বন্ধ দেখাইবার জন্য বলা হইয়াছে। এবং উভয়বৃত্তি ধর্মাবচ্ছেদে দ্বিত্বের পর্যাপ্তি দেখাইবার জন্য 'ইমৌ দ্বৌ' ইহারা দুই এই অংশ বলা হইয়াছে। তাৎপর্য এই যে ঘটত্বাদি ধর্ম এক একটী মাত্র ঘটাদিতেও 'পর্যাপ্তি' সম্বন্ধে থাকে, আর দ্বিত্বাদি ব্যাসজ্যবৃত্তি ধর্ম দুই প্রভৃতি বস্তুতেই থাকে, কেবল একৈক বস্তুতে থাকে না। ইহা দ্বারা দ্বিত্বাদি ব্যাসজ্যবৃত্তি ধর্ম সম্বন্ধে মূলোক্ত বস্তু সমর্থিত হয়।

আশঙ্কা হইতে পারে এই যে—'একো ন দ্বৌ কিন্তু দ্বিত্ববান্' ইত্যাদি প্রতীতির উপপত্তির জন্য দ্বিত্বাদি ব্যাসজ্যবৃত্তি ধর্মের সমবায়াদিসম্বন্ধাতিরিক্ত পর্যাপ্ত্যাখ্য স্বরূপসম্বন্ধ স্বীকার্য হইলেও, একত্ব ও ঘটত্বাদি ধর্মের 'সমবায়' সম্বন্ধ মাত্র স্বীকার করিলেই চলিতে পারে, উহাদের আবার 'পর্যাপ্তি'সম্বন্ধ স্বীকারের আবশ্যকতা কি? এই আশঙ্কার উত্তরে জগদীশ তর্কালঙ্কার 'অবচ্ছেদকত্বনিরুক্তি'র টীকায় বলিয়াছেন যে, 'ইদন্ত্বাবচ্ছিন্ন এব বহ্নিত্বমেকত্বঞ্চ পর্যাপ্তং ন তু দ্বিত্বমিত্যাদ্যনুভবাদেব তদভ্যুপগমাৎ'। অর্থাৎ ইদন্ত্বাবচ্ছিন্ন 'অয়ং' প্রভৃতি পদার্থেই একত্ব ও বহ্নিত্ব 'পর্যাপ্তি'সম্বন্ধে থাকে, দ্বিত্ব উহাতে 'পর্যাপ্তি'সম্বন্ধে থাকে না, ইত্যাদিরূপ অনুভবের বলেই উহা স্বীকার করিতে হয়। 'ইত্যাদ্যনুভবাৎ' এই স্থলের 'আদি' পদে সূচিত 'ঘটত্বমেকত্বঞ্চ পর্যাপ্তম্' ইত্যাকার অনুভব বলেই প্রকৃত উত্তর বুঝিতে হইবে। এস্থলে চিন্তনীয় এই যে, যদি উক্ত অনুভবের প্রামাণ্য স্বীকার না করা হয় তবে আর একত্ব ও ঘটত্বাদি সমবায়ব্যতিরিক্ত পর্যাপ্তি সম্বন্ধ উপপাদন করা সম্ভবপর হয় না।

'দ্বিত্ব' প্রভৃতি যে 'পর্যাপ্তি'সম্বন্ধে দুই বা তদধিক বস্তুতেই থাকে, ঐ দুই বা তদধিক বস্তুর ঘটক প্রত্যেক ব্যক্তিতে থাকে না, ইহা 'উভয়ত্বমুভয়ত্রৈব পর্যাপ্তং, ন তু একত্র' এই সিদ্ধান্তের দ্বারা মথুরানাথ তর্কবাগীশ 'ব্যাপ্তিপঞ্চক' প্রথম লক্ষণের টীকায় উল্লেখ করিয়াছেন।

द्वयोर्वर्तते न त्वेकैकस्मिन्। एवं त्रित्वसंख्या मिलितेष्वेव त्रिषु वर्तते, न त्वेकैकस्मिन् द्वयोर्वा। अत एव द्वित्वादयः संख्या व्यासज्यवृत्तयः ( व्यासज्य सर्वमेवाधारमधिकृत्य वर्तन्ते ) इत्युच्यते। एवञ्च द्विशब्दस्य पर्याप्तिसम्बन्धेन द्वित्वाधारताप्रतीतेः एकस्य च पर्याप्तिसम्बन्धेन द्वित्वाधारत्वाभावात् 'अयं न द्वौ' इति प्रतीतिर्भवति। समवायसम्बन्धेन पुनः द्वित्वसंख्या द्वयोरेकैकस्मिन्नपि तिष्ठतीति समवायसम्बन्धेन द्वित्वाश्रय इत्यर्थमभिप्रेत्य 'द्वित्ववान्' इति प्रयोगः। ततश्च 'अयं न द्वौ किन्तु

অনুবাদ

তাহাদের এক একটী বা দুইটী বস্তুতে থাকে না। অতএব 'দ্বিত্ব' প্রভৃতি সংখ্যাকে 'ব্যাসজ্যবৃত্তি' বলা হয়; অর্থাৎ উহা 'ব্যাসজ্য' অর্থাৎ সমগ্র আশ্রয় অধিকার করিয়া থাকে এই বলা হয়। অতএব 'দ্বি'শব্দ হইতে 'পর্যাপ্তি' সম্বন্ধে দ্বিত্বাধিকরণতার প্রতীতি হওয়ায় এবং একমাত্র ব্যক্তিতে 'পর্যাপ্তি'সম্বন্ধে দ্বিত্ব না থাকায় 'অয়ং ন দ্বৌ' এইরূপ প্রতীতি হয়। কিন্তু 'সমবায়'সম্বন্ধে 'দ্বিত্ব'সংখ্যা দুইয়ের এক একটীতেও থাকে। অত এব 'সমবায়সম্বন্ধে দ্বিত্বের আশ্রয়' এই অর্থ বুঝাইবার অভিপ্রায়ে 'দ্বিত্ববান্' এই প্রয়োগ করা হয়। ঐ কারণে 'এই ( একটী ) বস্তু

সুপ্রভা

জগদীশ তর্কালঙ্কার কিন্তু ঐ সিদ্ধান্তের পক্ষপাতী নহেন। উহা তিনি তত্ত্বচিন্তামণির দীধিতিটীকার ব্যাখ্যায় একাধিক স্থলেই ব্যক্ত করিয়াছেন। তিনি বলেন যে,—যদি উভয়ত্বাদিরূপ ধর্ম উভয়াদি সমুদায়েই পর্যাপ্তিসম্বন্ধে থাকে, কিন্তু উভয়াদির ঘটকীভূত প্রত্যেক ব্যক্তিতে না থাকে, তবে 'যে ধর্ম যে সম্বন্ধে প্রত্যেক ব্যক্তিতে থাকে না, সেই ধর্ম সেই সম্বন্ধে ( ঐ প্রত্যেক ঘটিত ) সমুদায়েও থাকে না' এই নিয়মবশতঃ উভয়াদিঘটক প্রত্যেকে অবৃত্তি উভয়ত্বাদিধর্ম উভয়াদিসমুদায়েও থাকিতে পারে না। তাহার ফলে ঘটাদি দুইটী বস্তুকে বিষয় করিয়াও 'ইমৌ ন দ্বৌ' ইত্যাদি প্রতীতির আপত্তি হয়। অত এব দ্বিত্ব ত্রিত্বাদি ব্যাসজ্যবৃত্তি ধর্ম পর্যাপ্তিসম্বন্ধে যেমন ঘট পটাদিরূপ উভয়াদি সমুদায়ে থাকে তেমনই উভয়াদির ঘটক প্রত্যেকেও থাকে ইহা স্বীকার্য। ঐ মতে বিশেষত্ব এই যে দ্বিত্বাদিধর্ম প্রত্যেক ব্যক্তিতে সমুদায়বৃত্তিধর্মাবচ্ছেদেই থাকে, প্রত্যেকমাত্রবৃত্তি ধর্মাবচ্ছেদে থাকে না। অতএব ইদন্ত্বাবচ্ছিন্ন ঘটাদিকে উদ্দেশ করিয়া 'অয়ং দ্বৌ' ইত্যাদিরূপ প্রতীতির আপত্তি হয় না।

অবচ্ছেদকতারূপ ধর্ম পর্যাপ্তিসম্বন্ধে থাকে ইহার উদাহরণ যথা—'ঘটো নাস্তি' ইত্যাকার অভাবস্থলে ঘটত্ব অভাবীয় প্রতিযোগিতার অবচ্ছেদক ধর্ম, উহাতে ঐ অভাবের প্রতিযোগিতাবচ্ছেদকতা পর্যাপ্তিসম্বন্ধে থাকে, ঐ পর্যাপ্তিসম্বন্ধের অনুযোগিতাবচ্ছেদক ঘটত্বগত একত্ব। 'নীলঘটো নাস্তি' ইত্যাকার অভাবস্থলে নীলত্ব এবং ঘটত্ব এই দুইটী ধর্ম

द्वित्ववान्', इति वाक्यस्य 'अयं न पर्याप्तिसम्बन्धेन द्वित्ववान्, किन्तु समवाय-सम्बन्धेन द्वित्ववान्' इत्यर्थः। संख्यादीनामिव वक्ष्यमाणाया अवच्छेदकताया अपि पर्याप्तिसम्बन्धोऽङ्गीक्रियते।

विषयता विषयिता चेति अपरौ द्वौ वृत्त्यनियामकौ सम्बन्धौ स्तः। तत्र विषया घटपटादयो ज्ञानेच्छादौ विषयितासम्बन्धेन वर्तन्ते। विषयतासम्बन्धेन च ज्ञानेच्छादयो घटपटादौ विषये तिष्ठन्तीति।

**অনুবাদ**

দুই নহে, কিন্তু দ্বিত্ববান্' এই বাক্যের ইহাই অর্থ যে—এই (একটী) বস্তু 'পর্যাপ্তি'সম্বন্ধে দ্বিত্ববান্ নহে, কিন্তু 'সমবায়'সম্বন্ধে দ্বিত্ববান্। সংখ্যাদিপদার্থের ন্যায় বক্ষ্যমাণ অবচ্ছেদকতারূপ ধর্মেরও 'পর্যাপ্তি'সম্বন্ধ স্বীকার করা হয়।

বিষয়তা ও বিষয়িতা নামে অপর দুইটী বৃত্ত্যনিয়ামক সম্বন্ধ আছে। ঐ দুইটী সম্বন্ধের মধ্যে বিষয়িতা সম্বন্ধে ঘটপটাদি বিষয়সমূহ জ্ঞান, ইচ্ছা প্রভৃতিতে থাকে এবং বিষয়তাসম্বন্ধে জ্ঞানেচ্ছা প্রভৃতি ঘটপটাদি বিষয়ে বর্তমান হয়।

**সুপ্রভা**

প্রতিযোগিতাবচ্ছেদক। অতএব উক্ত স্থলে ঐ অবচ্ছেদকতা ঐ দুইটী ধর্মে পর্যাপ্ত। ঐ বিভিন্ন প্রকার অবচ্ছেদকতার সাহায্যেই বিশেষাভাব ও সামান্যাভাব নির্ণীত হয়। সংখ্যাভিন্ন অবচ্ছেদকতাপ্রভৃতি ধর্মের পর্যাপ্তি স্থলে একত্ব দ্বিত্বাদিসংখ্যা পর্যাপ্তির অনুযোগিতাবচ্ছেদক, দ্বিত্বাদিসংখ্যার পর্যাপ্তি স্থলে দ্বিত্বাদিসমনিয়ত অব্যাসজ্যবৃত্তি অন্যতরত্বাদি ধর্মই অনুযোগি-তাবচ্ছেদক এবং উদ্দেশ্যতাবচ্ছেদকাবচ্ছিন্নানুযোগিতাক পর্যাপ্তিই পর্যাপ্তিসম্বন্ধে ব্যবহারের নিয়ামক ইহাই সাম্প্রদায়িক সিদ্ধান্ত। ঐ সিদ্ধান্ত বলেই 'অয়ং দ্বৌ' ইত্যাদিরূপ ব্যবহার বারিত হইতে পারে। উক্ত ব্যবহারস্থলে ইদত্ব উদ্দেশ্যতাবচ্ছেদক এবং পর্যাপ্তি ইদত্বাব-চ্ছিন্নানুযোগিতাক। তাদৃশ পর্যাপ্তি সম্বন্ধে দ্বিত্বের সত্তা অসিদ্ধ।

অবচ্ছেদকতার পর্যাপ্তির কথা সিদ্ধান্তলক্ষণ 'জাগদীশী' প্রভৃতিতে পাওয়া যায়। যথা—'হেতুসমানাধিকরণাভাবপ্রতিযোগিতাবচ্ছেদকতায়াঃ পর্যাপ্ত্যধিকরণভিন্নত্বং সাধ্যতাবচ্ছেদকস্য বাচ্যমিত্যাদি'।

'জ্ঞানেচ্ছাকৃতিদ্বেষাঃ সবিষয়কাঃ'-অর্থাৎ জ্ঞান ইচ্ছা কৃতি ও দ্বেষ ইহারা সবিষয়ক, অর্থাৎ ইহাদের এক একটী বিষয় থাকে। বিষয় থাকিলেই তদ্‌গত বিষয়তারূপ ধর্মও থাকিবে। ঐ বিষয়তা ঘটপটাদি বিষয়নিষ্ঠ এবং জ্ঞানেচ্ছাদিনিরূপিত; এইজন্যই ঐ বিষয়তা সম্বন্ধের দুইটী সম্বন্ধী, একটী ঘটপটাদি বিষয় ও অপরটী জ্ঞানেচ্ছাদি। সম্বন্ধের সত্তা সম্বন্ধীর সত্তার নিয়ামক; এই জন্য ঐ বিষয়তা যখন সম্বন্ধ হয় তখন ঐ বিষয়তার আশ্রয় ঘটাদি বিষয়ে জ্ঞানেচ্ছাপ্রভৃতি অপর সম্বন্ধী ঐ সম্বন্ধে থাকে। অর্থাৎ সম্বদ্ধ হয়।

सम्बन्धो यद्यपि उभयनिष्ठः, यथा—कुण्डवदरयोः सम्बन्धः कुण्डे वदरे च अस्ति, तथापि केनचित् सम्बन्धेन कश्चिदेव कुत्रचिदेव तिष्ठति। यथा—संयोगेन सम्बन्धेन कुण्डे एव वदरं तिष्ठति, न तु वदरे कुण्डम्। एवं भूतले एव घटो वर्त्तते, न तु घटे भूतलमिति। अत्र कारणमेतत्; सम्बन्धस्य एकं प्रतियोगि, अपरञ्चानुयोगि भवति। यस्य सम्बन्धस्य यत् प्रतियोगि भवति, तेन सम्बन्धेन तदेव तिष्ठति। यच्च यस्य सम्बन्धस्य अनुयोगि भवति, तेन सम्बन्धेन तत्र प्रतियोगि

**অনুবাদ**

যদিও সম্বন্ধ দুইটী সম্বন্ধী বস্তুতেই থাকে,—যথা কুণ্ড ও বদর (বদরী ফল) এই দুইয়ের সম্বন্ধ (সংযোগ) কুণ্ড ও বদর এই উভয়েই বর্ত্তমান, তথাপি কোনও একটী সম্বন্ধের বলে কোনও একটী বস্তুই কোনও একটী বস্তুতেই থাকে। যথা সংযোগরূপ সম্বন্ধের বলে কুণ্ডরূপ (আধারভূত) বস্তুতেই বদরফল থাকে। বদরে কুণ্ডরূপ (আধারভূত) বস্তু থাকে না। এইরূপ ভূতলে ঘট থাকে কিন্তু ঘটে ভূতল থাকে না। এই বিষয়ে কারণ এই যে,—সম্বন্ধের একটী হয় প্রতিযোগী, এবং অপরটী হয় অনুযোগী। যে বস্তু যে সম্বন্ধের প্রতিযোগী হয়, সেই সম্বন্ধে সেই (প্রতিযোগী) বস্তুটীই (আধারভূত অপর বস্তুতে) থাকে। এবং যাহা যে সম্বন্ধের অনুযোগী হয়, সেই সম্বন্ধে ঐ অনুযোগীতে প্রতিযোগী

**সুপ্রভা**

এইরূপ যাহার বিষয় আছে তাহাই বিষয়ী, অতএব জ্ঞান ইচ্ছা প্রভৃতি সবিষয়ক বলিয়া জ্ঞানাদিরূপ বস্তুই বিষয়ী, বিষয়িতা তদ্গত ধর্মবিশেষ। ঐ বিষয়তা যখন সম্বন্ধ হয়, তখন ঐ বিষয়তা জ্ঞানেচ্ছাদিতে থাকায় ঐ বিষয়িতা বিষয়সাপেক্ষতাবশতঃ ঘটপটাদি-বিষয়নিরূপিত হওয়ায় ঘটপটাদিরূপ বিষয় উক্ত সম্বন্ধে জ্ঞানেচ্ছাদিতে থাকে। ঐ বিষয়তা ও বিষয়িতাসম্বন্ধে সম্বন্ধী পদার্থদ্বয়ের আধারাধেয়ভাবের প্রতীতি হয় না, কেবল সম্বন্ধিত্বেরই প্রতীতি হয়; এইজন্য উহা বৃত্ত্যনিয়ামক সম্বন্ধ।

সম্বন্ধের প্রতিযোগিত্ব ও অনুযোগিত্ব 'পর্বতে বহ্নেঃ সংযোগসম্বন্ধঃ, ন তু বহ্নৌ পর্বতস্য', অর্থাৎ 'পর্বতে বহ্নির সংযোগ সম্বন্ধ, উহা বহ্নিতে পর্বতের সম্বন্ধ নহে' এইরূপ প্রতীতিসিদ্ধ। 'বহ্নি'পদোত্তর ষষ্ঠীর অর্থ প্রতিযোগিত্ব এবং 'পর্বত'পদোত্তর সপ্তমীর অর্থ অনুযোগিত্ব। ঐ প্রতিযোগিত্ব ও অনুযোগিত্বকে 'সাংসর্গিক প্রতিযোগিত্ব' ও 'সাংসর্গিক অনুযোগিত্ব' বলা হয়।

সকল সম্বন্ধের স্থলেই একটী প্রতিযোগী ও অপরটী অনুযোগী হয়। বৃত্তিনিয়ামক সম্বন্ধস্থলে আধেয়ই সম্বন্ধের প্রতিযোগী এবং আধার সম্বন্ধের অনুযোগী। সম্বন্ধমাত্রস্থলেই যে ঐ প্রতিযোগিত্ব ও অনুযোগিত্ব থাকে, ইহা 'সম্বন্ধমাত্রস্য একপ্রতিযোগিকাপরানুযোগিক-

तिष्ठति। यथा—कुण्डवदरयोः संयोगे वदरं प्रतियोगि, कुण्डश्चानुयोगीति कुण्डे वदर वर्तते, धर्म-धर्मिणोः सम्बन्धस्य धर्मः प्रतियोगी, धर्मी चानुयोगी, अत एव धर्म एव धर्मिणि वर्तते, न तु धर्मी धर्मे।

*यच्च यत्र वर्तते तत् तस्य आधेयम् आश्रितं तद्वृत्ति इति च उच्यते। यत्र

**অনুবাদ**

বস্তুটী থাকে। যথা—কুণ্ড ও বদরের সংযোগসম্বন্ধস্থলে বদর (সংযোগের) প্রতিযোগী ও কুণ্ড অনুযোগী বলিয়া কুণ্ডে বদর থাকে। ধর্ম ও ধর্মিগত সম্বন্ধের ধর্ম প্রতিযোগী ও ধর্মী অনুযোগী, অতএব ধর্মই ধর্মীতে থাকে, কিন্তু ধর্মী ধর্মে থাকে না। (উক্ত ধর্মধর্মিভাব অনুভবগম্য।)

যে ধর্ম যাহাতে থাকে সেই ধর্ম সেই অধিকরণের 'আধেয়' 'আশ্রিত' ও 'তদ্বৃত্তি'নামে অভিহিত হয়। সেই ধর্ম যাহাতে থাকে সেই বস্তু সেই ধর্মের

**সুপ্রভা**

সম্বন্ধত্বনিয়মেন' ইত্যাদি জগদীশোক্ত গ্রন্থাদি দ্বারা সমর্থিত হয়। 'ধর্ম'শব্দের সাধারণ অর্থ আধেয়, ঐ ধর্ম যাহাতে থাকে, তাহাই ধর্মী। ঐ ধর্ম প্রতিযোগী এবং ধর্মী অনুযোগী বলিয়া কুণ্ড ও বদরের সংযোগসম্বন্ধস্থলে 'কুণ্ডে বদরম্' এইরূপে 'কুণ্ড' পদোত্তরই অনুযোগিতাবোধক সপ্তমী প্রযুক্ত হয়, বদর ঐ সম্বন্ধের অনুযোগী নহে বলিয়া তদ্বোধক 'বদর'শব্দোত্তর সপ্তমীর প্রয়োগ হয় না।

'যচ্চ যত্র বর্ততে' ইত্যাদি গ্রন্থের স্থলে 'যে সম্বন্ধে যে ধর্ম যাহাতে থাকে সেই ধর্ম সেই সম্বন্ধেই উহার আধেয়', এবং 'ঐ ধর্ম যে সম্বন্ধে যাহাতে থাকে সেই সম্বন্ধেই উহা সেই

* অধিকরণতা-বৃত্তিতাপ্রভৃতয়ো ধর্মাঃ সাপেক্ষাঃ, কিমপি অধিকরণং বিনা কুত্র বৃত্তিতা ভবেৎ, আধেয়ঞ্চ বিনা কস্য অধিকরণতা ভবেৎ? ততশ্চ বৃত্তিতা অধিকরণমপেক্ষতে, অধিকরণতা চ আধেয়মিতি। যচ্চ যদপেক্ষতে তৎ তন্নিরূপিতং ভবতি। ঘটস্য বৃত্তিতা কুত্র? ভূতলে অন্যত্র বা? ইতি সন্দেহঃ 'ভূতলে ঘটস্য বৃত্তিতা' ইত্যুত্তরেণ নিবার্যতে। 'ভূতলে' ইত্যনেন হি বৃত্তিতা কীদৃশীতি নিরূপ্যতে (বিশেষতোঽবধার্যতে)। অতঃ 'ভূতলমধিকরণং ঘটস্য বৃত্তিতানিরূপক'মিতি। এতাদৃশ্যৈব যুক্ত্যা অধিকরণতা আধেয়নিরূপিতা প্রত্যেতব্যা। অনয়ৈব চ যুক্তিভঙ্গ্যা কার্যতা-কারণতয়োঃ উদ্দেশ্যতা-বিধেয়তয়োঃ পরস্পরসাপেক্ষয়োঃ ধর্ময়োঃ অন্যেষাঞ্চ ঈদৃশানাং নিরূপ্যনিরূপকভাবোঽবসেয়ঃ।

**অনুবাদ**

অধিকরণতা ও বৃত্তিতা প্রভৃতি ধর্ম অন্যসাপেক্ষ অর্থাৎ অন্যবস্তুর অপেক্ষা রাখে। কারণ কোনও একটী অধিকরণ ব্যতিরেকে বৃত্তিতা অর্থাৎ স্থিতি কোথায় হইবে? আধেয় না থাকিলে কোন্ বস্তুর অধিকরণতা হইবে? ঐ কারণে বৃত্তিতা অধিকরণকে অপেক্ষা করে, এবং অধিকরণতা আধেয়কে অপেক্ষা করে। যে বস্তু যাহাকে অপেক্ষা করে, সেই বস্তু তন্নিরূপিত হয়। ঘটের বৃত্তিতা বা স্থিতি কোথায়? ভূতলে অথবা অন্যস্থানে—এই (প্রশ্ন) 'ভূতলে ঘটস্য বৃত্তিতা' অর্থাৎ ঘটের বৃত্তিতা বা স্থিতি ভূতলরূপ অধিকরণে—এই উত্তর দ্বারা নিবারিত হয়। 'ভূতলে' এই অংশ দ্বারাই প্রকৃত বৃত্তিতা কিরূপ ইহা নিরূপিত হয় অর্থাৎ বিশেষরূপে নির্ধারিত হয়। অতএব ভূতলরূপ অধিকরণ ঘটগত বৃত্তিতার নিরূপক। এই প্রকার যুক্তিতেই অধিকরণতারূপ ধর্মকে আধেয় নিরূপিত বুঝিতে হইবে। এবং এই প্রকার যুক্তিতেই কার্যতা ও কারণতারূপ ধর্মদ্বয় এবং উদ্দেশ্যতা-বিধেয়তারূপ পরস্পর সাপেক্ষ ধর্মদ্বয়ের এবং ঐরূপ অপরাপর ধর্মের পরস্পর নিরূপ্য-নিরূপকভাব বুঝিতে হইবে।

तु यद् वर्तते तत् तस्य अधिकरणम् आधार आश्रय इति च उच्यते। यथा कुण्डे वदरं वर्तते, गृहे पटो वर्तत इति। वदरं पटश्च आधेयम्, कुण्डं गृहञ्च आधार इति। यत्र यस्य आधेयम्, तस्मिन् तन्निरूपिता वृत्तिता तिष्ठति। एवं यत्र यस्य अधिकरणम्, तस्मिन् तन्निरूपिता अधिकरणता वर्तते। यथा—पूर्वोक्तयोरुदाहरणयोः कुण्डनिरूपिता वृत्तिता वदरे, गृहनिरूपिता आधेयता च पटे वर्तते। एकस्य वृत्तितायामपरस्य अधिकरणता अवश्यम्भाविनी।

### অনুবাদ

অধিকরণ, আধার ও আশ্রয় নামে কথিত হয়। যথা 'কুণ্ডে বদর' আছে এবং 'গৃহে পট' আছে এই স্থলে বদর এবং পট এই দুইটী যথাক্রমে কুণ্ড ও গৃহের আধেয়, কুণ্ড ও গৃহ যথাক্রমে বদর ও পটের আধার। যে ধর্ম যাহার আধেয় সেই ধর্মে তন্নিরূপিত বৃত্তিতা থাকে। এবং যে বস্তু যে ধর্মের অধিকরণ সেই বস্তুতে সেই আধেয়ধর্মনিরূপিত অধিকরণতা থাকে। যথা—পূর্বোক্ত ('কুণ্ডে বদরম্ বর্ততে', 'গৃহে পটো বর্ততে' এইরূপ) দুইটী উদাহরণের স্থলে যথাক্রমে বদরে কুণ্ডনিরূপিত বৃত্তিতা ও পটে গৃহনিরূপিত বৃত্তিতা এবং কুণ্ডে বদরনিরূপিত অধিকরণতা ও গৃহে পটনিরূপিত অধিকরণতা বর্তমান। এক পদার্থে বৃত্তিতা থাকিলে অপর পদার্থে অধিকরণতা অবশ্যম্ভাবী।

### সুপ্রভা

ধর্মের অধিকরণ ইহা অবশ্যই বুঝিতে হইবে। অতএব ভূতলে সংযোগ সম্বন্ধে ঘট থাকায় ঘট সংযোগ সম্বন্ধে ভূতলের আধেয় এবং ভূতল সংযোগ সম্বন্ধে ঘটের অধিকরণ কিন্তু সমবায় সম্বন্ধে নহে। এইরূপ সর্বত্রই জ্ঞাতব্য।

'বৃতু বর্তনে' এই গণোক্ত বৃত্ ধাতুর পর ভাববাচ্যে ক্ত প্রত্যয় করায় বৃত্ত পদ নিষ্পন্ন হয়। তদুত্তর 'বৃত্তং যত্র অস্তি' এই অর্থে মত্বর্থীয় ইন্ প্রত্যয়দ্বারা যে বৃত্তিন্ শব্দ সিদ্ধ হয়, তদুত্তর ভাবার্থে তল্‌প্রত্যয় করিলেই বৃত্তিতাশব্দ নিষ্পন্ন হয়। উহার অর্থ বর্তমানতা বা স্থিতি।

ঐ বৃত্তিতা ও অধিকরণতা প্রভৃতি ধর্ম স্বরূপসম্বন্ধবিশেষরূপ। কেহ কেহ ঐ ধর্ম অতিরিক্ত বলিয়াই স্বীকার করেন। উহা সিদ্ধান্তলক্ষণের দীধিতি টীকার—'বিষয়তা-তত্বাদিবৎ প্রতিযোগিত্বাধিকরণত্ব-তত্ত্ব-সম্বন্ধত্বাদয়োঽপ্যতিরিক্তা এব পদার্থা ইত্যেকদেশিনঃ'। এই অংশদ্বারা সূচিত হয়।

আধেয়গত বৃত্তিতা যেমন অধিকরণনিরূপিত হয়, তেমনই অধিকরণতানিরূপিত হয়। ঐরূপ অধিকরণগত অধিকরণতা যেমন আধেয়নিরূপিত হয় তেমনই ঐ অধিকরণতা আধেয়-গত বৃত্তিতানিরূপিত হয়। বৃত্তিতা ও অধিকরণতা প্রভৃতি ধর্ম যেমন যথাক্রমে অধিকরণরূপধর্মী

एवञ्च एकस्य अधिकरणतायां अपरस्य वृत्तिता नियता। अत एव वृत्तिताधिकरणतयोः परस्परनियतसापेक्षतया वृत्तिताधिकरणतयोश्च परस्परं निरूप्यनिरूपकभावोऽस्ति। वृत्तितानिरूपिता अधिकरणता, अधिकरणतानिरूपिता च वृत्तितेति। ततश्च

**অনুবাদ**

এবং এইরূপ একটী যে কোনও বস্তু অধিকরণ হইতে গেলে অপর একটি বস্তুতে তাহার আধেয়তা বা বৃত্তিতা নিয়মতই থাকিবে। বৃত্তিতা ও অধিকরণতা এই দুইটি ধর্মের নিয়তই পরস্পর সাপেক্ষতা রহিয়াছে বলিয়া বৃত্তিতা ও অধিকরণতা এই দুইটী ধর্মের পরস্পর নিরূপ্য-নিরূপকভাব আছে।

অতএব অধিকরণতানিরূপিত বৃত্তিতা এবং বৃত্তিতানিরূপিত অধিকরণতা

**সুপ্রভা**

ও আধেয়রূপ ধর্মী এবং অধিকরণতারূপ ধর্ম ও বৃত্তিতারূপ ধর্ম দ্বারা নিরূপিত বলিয়া ব্যবহার হয়, ঐরূপ আধেয়পদার্থ রূপ ধর্মী অধিকরণনিরূপিত বা অধিকরণতানিরূপিত এবং অধিকরণরূপ ধর্মী পদার্থ আধেয় বা আধেয়তানিরূপিত এরূপ ব্যবহার হয় না।

যে ধর্ম যন্নিরূপিত হয়, তাহা সেই ধর্মের নিরূপক বলিয়া ব্যবহৃত হয়। অতএব বৃত্তিতা যেমন অধিকরণনিরূপিত তেমনই অধিকরণতানিরূপিত হয় বলিয়া অধিকরণ ও অধিকরণতা এই দুই পদার্থেই বৃত্তিতার নিরূপকত্ব ব্যবহার হয়। এবং আধেয় বা বৃত্তিপদার্থ ও তদ্গত বৃত্তিতা এই দুই পদার্থ দ্বারাই অধিকরণতা নিরূপিত হয় বলিয়া ঐ দুই পদার্থেই অধিকরণতার নিরূপকত্ব ব্যবহৃত হয়।

পাদটীকায় যে কার্যতা ও কারণতার পরস্পর নিরূপ্য নিরূপকভাবের কথা বলা হইয়াছে, ঐ স্থলেও কার্যতা যেমন কারণতানিরূপিত তেমনই কারণনিরূপিত এবং কারণতা যেমন কার্যতানিরূপিত তেমনই কার্যরূপিত হইয়া থাকে। কার্য কারণতার নিরূপক ও কারণ কার্যতার নিরূপক। কার্য ও কারণ প্রভৃতির পারস্পরিক নিরূপ্য-নিরূপকভাব ব্যবহৃত হয় না।

কোথাও কোথাও বৃত্তিতা অর্থে আধেয়তাশব্দের ন্যায় নিরূপকতাশব্দেরও ব্যবহার করা হয়।

কার্যতা ও কারণতা, উদ্দেশ্যতা ও বিধেয়তার ন্যায় অপরাপর বহু ধর্মযুগ্মেরই পারস্পরিক নিরূপ্যনিরূপকভাব হয়। যথা—প্রতিযোগিতা ও অবচ্ছেদকতা, প্রকারতা ও বিশেষ্যতা, প্রকারতা ও অবচ্ছেদকতা, বিশেষ্যতা ও অবচ্ছেদকতা, সংসর্গতা ও অবচ্ছেদকতা, কার্যতা ও অবচ্ছেদকতা, কারণতা ও অবচ্ছেদকতা, প্রতিবধ্যতা ও প্রতিবন্ধকতা, প্রতিবধ্যতা ও অবচ্ছেদকতা, প্রতিবন্ধকতা ও অবচ্ছেদকতা ইত্যাদি দুই দুইটী ধর্মের পরস্পর নিরূপ্য নিরূপকভাব হইয়া থাকে।

'कुण्डे वदरम्' इति वाक्यस्य 'कुण्डनिरूपितवृत्तितावद् वदरम्' किंवा 'कुण्डनिष्ठाधि-करणतानिरूपिताधेयतावद् वदरम्' इत्यर्थः प्रतीयते। एवं 'वदरवत् कुण्डम्' इत्यस्य प्रयोगस्य 'कुण्डं वदरनिरूपिताधिकरणतावत्' इति, किंवा 'वदरनिष्ठवृत्तितानिरू-पिताधिकरणतावत्' इति अर्थः पर्यवसीयते।

सम्बन्धवदभावस्यापि एवं प्रतियोगि अपरञ्च अनुयोगि अस्ति। यः अभावः यस्य विरोधी प्रतिपक्षः, यश्चाभावो यस्य, 'घटस्य अभावः', 'पटस्य अभावः'

অনুবাদ

এই ব্যবহার হয়। ঐ কারণেই 'কুণ্ডে বদরম্' এই বাক্যের অর্থ—'কুণ্ডনিরূপিত বৃত্তিতাবিশিষ্ট বদর' অথবা 'কুণ্ডনিষ্ঠাধিকরণতানিরূপিত বৃত্তিতাবিশিষ্ট বদর' এইরূপ অর্থ প্রতীত হইয়া থাকে। এবং 'বদরবৎ কুণ্ডম্' এই বাক্যের 'কুণ্ড বদরনিষ্ঠ বৃত্তিতানিরূপিতাধিকরণতাবিশিষ্ট' এইরূপ নিষ্কৃষ্ট অর্থ হইয়া থাকে।

সম্বন্ধের যেমন একটী প্রতিযোগী ও অপর একটী অনুযোগী আছে, সেইরূপ অভাবেরও একটী প্রতিযোগী ও অপর একটী অনুযোগী আছে। যে অভাব যাহার বিরোধী ( একত্র অনবস্থিত ) প্রতিপক্ষ, যে অভাবটী যাহার, 'ঘটের অভাব, পটের অভাব' ইত্যাদিরূপে যাহার সম্বন্ধী রূপে অভাবের

সুপ্রভা

অধিকরণনিরূপিত বৃত্তিতা নিয়তই অধিকরণতানিরূপিত হয় এই জন্য অধিকরণতা-নিরূপিত বৃত্তিতার উদাহরণ বর্ণনা প্রসঙ্গে 'কুণ্ডনিরূপিত বৃত্তিতা' এবং বৃত্তিপদার্থ নিরূপিত অধিকরণতা নিয়মতই বৃত্তিতানিরূপিত বলিয়া বৃত্তিতানিরূপিত অধিকরণতার উদাহরণ বর্ণনাপ্রসঙ্গে 'বদরনিরূপিতাধিকরণতা' এই রূপ বলা হইয়াছে। অথবা উক্ত কল্পদ্বয় সুস্পষ্টরূপে বৃত্তিতা ও অধিকরণতার পারস্পরিক নিরূপ্যনিরূপকভাব প্রতিপাদনের জন্য গৃহীত হইয়াছে।

'যঃ অভাবঃ যস্য বিরোধী' এই স্থলে 'বিরোধী' পদের অর্থ 'অসমানাধিকরণ' অর্থাৎ একাধিকরণে অবর্তমান। কেবল উহাই প্রতিযোগীর লক্ষণ বলিলে কপিসংযোগাদিরূপ কপিসংযোগাভাবাদি অব্যাপ্যবৃত্তি-অভাবের প্রতিযোগীতে অব্যাপ্তি হয়। অতএব অভিন্ন দেশ ও কালাবচ্ছেদে একত্র অবর্তমান ইহাই 'বিরোধী' এই পদের অর্থ বুঝিতে হইবে। ঐরূপ অর্থ গ্রহণ করিলে কপিসংযোগাদি অব্যাপ্যবৃত্তি পদার্থ নিজ অভাবের সহিত একই অধিকরণে থাকিলেও অভিন্ন দেশ ও কালাবচ্ছেদে একাধিকরণে না থাকায় অব্যাপ্তি হয় না। প্রতিযোগীর ব্যাপ্যপদার্থে অতিব্যাপ্তিবারণার্থ মূলে 'যশ্চাভাবো যস্য' এই অংশ যোগ করা হইয়াছে। ঐ স্থলে 'যস্য' পদের অর্থ যৎসম্বন্ধিত্বরূপে ব্যবহার বিষয়। অতএব ঘটাভাব প্রভৃতি অভাব ঘটাদিরূপ প্রকৃত প্রতিযোগিসম্বন্ধিত্বরূপেই ব্যবহৃত হয়, প্রতিযোগিব্যাপ্য-

इत्यादिरीत्या तत्सम्बन्धितया अभावः प्रतीयते, तत् तस्य अभावस्य प्रतियोगि भवति। यथा—यत्र घटाभावोऽस्ति, तत्र घटो नैव तिष्ठति इति—घटाभावो घटस्य विरोधी। एवं अयमभावो घटस्येति घटाभावस्य घटः प्रतियोगी, रूपाभावस्य रूपं प्रतियोगि। यत्र अभावो वर्तते, तद् अभावस्य अनुयोगि भवति। यथा—वायुः रूपाभावस्य अनुयोगी। घटादिः जड़पदार्थः ज्ञानाभावस्य। प्रतियोगिनि प्रतियोगिता, अनुयोगिनि च अनुयोगिता वर्तते।

## অনুবাদ

প্রতীতি হয়, তাহাই সেই অভাবের প্রতিযোগী। যথা—যেখানে ঘটাভাব থাকে, সেখানে ঘট থাকে না, এইজন্য ঘট ঘটাভাবের বিরোধী। এইরূপ 'এই অভাবটী ঘটের' এইরূপ ঘটের অভাবটী ঘটসম্বন্ধীরূপে প্রতীত হয়, অতএব ঘট ঘটাভাবের প্রতিযোগী, ঐরূপ রূপ—রূপাভাবের প্রতিযোগী। অভাব যে অধিকরণে থাকে সেই অধিকরণটী অভাবের অনুযোগী হয়। যেমন বায়ু রূপাভাবের অনুযোগী এবং ঘটাদি অচেতন জড় পদার্থ জ্ঞানাভাবের অনুযোগী।

## সুপ্রভা

সম্বন্ধিরূপে নহে এই কারণেই ঐ অংশের উপাদান হেতু ব্যাপ্যে অতিব্যাপ্তি বারিত হয়। ঐ কারণেই মূলে 'যৎসম্বন্ধিতয়া অভাবঃ প্রতীয়তে' এইরূপ বিবরণ করা হইয়াছে।

আচার্য উদয়ন স্বীয় কুসুমাঞ্জলি গ্রন্থে 'অভাববিরহাত্মত্বং বস্তুনঃ প্রতিযোগিতা' এই কারিকাংশ দ্বারা অভাবের অভাবকে প্রতিযোগিস্বরূপ বলিয়া বর্ণনা করিয়াছেন। ঘটাভাবের অভাব যুক্তি ও তর্কের অনুরোধে ঘটস্বরূপ স্বীকার করা হয়, অতিরিক্ত অভাব নহে, অতএব ঘট ঘটাভাবের প্রতিযোগী।

ব্যাপ্তিপঞ্চকরহস্যে মথুরানাথোক্ত 'প্রতিযোগিতাবচ্ছেদকবৎ প্রতিযোগ্যপি অন্যোন্যাভাবাভাবঃ' এই সিদ্ধান্তাবলম্বনে ভেদাভাবও ভেদের প্রতিযোগিস্বরূপ হওয়ায় আচার্য লক্ষণের অব্যাপ্তি হয় না। মূলোক্ত বিরোধিত্বের বিশদ তাৎপর্য এই যে,—অভাব দুইপ্রকার; ভাব ও ভাবভিন্নরূপ। ভাবরূপ অভাব যথা ঘটাভাবের অভাব, উহা ঘটরূপ ভাবপদার্থস্বরূপ। ভাবভিন্ন অভাব যথা ঘটাভাব পটাভাব প্রভৃতি। ভাবরূপ ঘটাভাবাভাবাদির প্রতিযোগিলক্ষণঘটক প্রকৃত বিরোধিত্ব প্রথমাভাবের প্রতিযোগিতাবচ্ছেদক সম্বন্ধে অভাবের অধিকরণে দৈশিকবিশেষণতাসম্বন্ধে অবৃত্তিত্ব। ঐরূপ সম্বন্ধবিশেষনিয়ন্ত্রিত বিরোধিত্ব না বলিলে কালিকাদি সম্বন্ধে প্রকৃত প্রতিযোগিত্বাভিমত ঘটাভাবের অধিকরণে কালিকাদি-সম্বন্ধে ঘটাদিরূপ অভাবের বৃত্তিত্ব থাকায় অব্যাপ্তি দোষ ঘটে।

ঘটাভাবাদিরূপ ভাবভিন্ন অভাবস্থলে প্রতিযোগিতাবচ্ছেদক সম্বন্ধে প্রতিযোগিত্বাভিমত

एकत्र एकेन सम्बन्धेन वर्तमानस्यापि सम्बन्धान्तरेण अभावो वर्तते। यथा—भूतले संयोगेन सम्बन्धेन वर्तमानस्यापि घटस्य समवायसम्बन्धेनाभावः। एवं एकेन रूपेण वर्तमानस्यापि रूपान्तरेण अभावो भवति। यथा—शुक्लपटवति गृहे पटत्वरूपेण सामान्यधर्मेण वर्तमानस्यापि नीलपटत्वरूपेण विशेषधर्मेण, वहिर्वृत्तित्वरूपेण वा विशिष्टधर्मेण, पटघटोभयत्वरूपेण वा, उभयत्वपुरस्कारेण अभावो भवति। न हि शुक्लपटस्य विद्यमानत्वेनैव नीलपटस्यापि वृत्तिता भवति। एवं गृहे केवलस्य पटस्य सत्त्वेऽपि घटस्याभावेन पटघटोभयस्यापि अभावोऽस्त्येव।

অনুবাদ

প্রতিযোগি পদার্থে প্রতিযোগিতা ও অনুযোগি পদার্থে অনুযোগিতা থাকে।

কোনও একটী বস্তুতে এক সম্বন্ধে কোনও বস্তু থাকিলেও ঐ অধিকরণে ঐ বর্তমান বস্তুর অন্য সম্বন্ধাবচ্ছিন্নপ্রতিযোগিক অভাব থাকে। যথা—সংযোগসম্বন্ধে ভূতলরূপ অধিকরণে ঘট বর্তমান হইলেও ঐ ঘটের সমবায়-সম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিক অভাব ঐ অধিকরণে বর্তমান হয়। এইরূপ কোনও ধর্মবিশিষ্টরূপে কোনও অধিকরণে বস্তু বর্তমান হইলেও ঐ অধিকরণে (প্রতি-যোগ্যংশে ধর্মান্তরবিশেষণমূলক) ধর্মান্তরাবচ্ছিন্নপ্রতিযোগিক অভাব থাকে। যথা—যে গৃহে শুক্লবর্ণ পট বর্তমান, সেই গৃহে পটত্বরূপ সামান্যধর্ম রূপে অর্থাৎ পটত্ববিশিষ্টরূপে পট বর্তমান হইলেও নীলপটত্বরূপ বিশেষ ধর্ম পুরস্কারে, অথবা বহির্বৃত্তিত্ববিশিষ্টপটত্বরূপবিশিষ্ট ধর্ম পুরস্কারে, কিংবা পটঘটোভয়ত্বরূপ (ব্যাসজ্যবৃত্তি) উভয়ত্বধর্ম পুরস্কারে ঐ পটের অভাব থাকে। শুক্ল পটের বিদ্যমানতা প্রযুক্তই যে নীল পটেরও বৃত্তিতা থাকে এমন নহে, এবং ঘটের বহির্ভাগে অবস্থিতিকালে বহির্বৃত্তিত্ব বিশিষ্ট ঘট গৃহে থাকে না। অতএব ঘটবদ্

সুপ্রভা

বস্তুর অধিকরণে দৈশিকবিশেষণতাসম্বন্ধে অবৃত্তিত্ব। অন্যথা কালিকাদি সম্বন্ধ আদান করিয়া অব্যাপ্তি প্রসঙ্গ হয়। উক্ত বিবরণানুসারে বক্ষ্যমাণ উদাহরণস্থলেও সম্বন্ধ-বিশেষ নিবেশ্য।

'রূপ-দ্রবত্ব-প্রত্যক্ষযোগিনঃ প্রথমাস্ত্রয়ঃ'। এই কারিকা প্রভৃতির নির্দেশানুসারে বায়ু রূপশূন্য ইহা সিদ্ধ। অতএব বায়ুতে রূপের অভাব থাকায় উহা রূপাভাবের অনুযোগী।

তর্কসংগ্রহকার অন্নং ভট্ট বলিয়াছেন—'জ্ঞানাধিকরণমাত্মা'। আত্মা অর্থ জীবাত্মা ও পরমাত্মা (ঈশ্বর)। এতদ্ভিন্ন নিখিল পদার্থই জ্ঞানাভাববৎ বা অচেতন জড় পদার্থ। অতএব উহা জ্ঞানাভাবের অনুযোগী।

एकाभावेन उभयाभावस्य अवश्यम्भावित्वात्। इत्येवं अभावस्य सम्बन्धविशेषकृतं धर्मविशेषकृतञ्च वैलक्षण्यं भवति।

तच्च अभावस्य वैलक्षण्यं प्रतियोगितावैलक्षण्यनिबन्धनमिति तदेवोच्यते —

अभावस्य प्रतियोगिता केनचित् सम्बन्धेन केनचिद् धर्मेण च अवच्छिन्ना भवति। येन सम्बन्धेन येन वा धर्मेण अवच्छिन्ना भवति, स सम्बन्धः स च धर्मः तस्याः प्रतियोगितायाः अवच्छेदको भवति। यथा भूतले समवायसम्बन्धेन घटो नास्ति इत्यादौ घटाभावस्य प्रतियोगिता समवायेन सम्बन्धेन घटत्वेन च धर्मेण अवच्छिन्ना। ततश्च तस्याः प्रतियोगितायाः समवायः सम्बन्धः, घटत्वञ्च धर्मः अवच्छेदकः। अत एव समवायेण घटो नास्तीत्यस्य समवायसम्बन्धावच्छिन्नप्रतियोगिताकोऽभावो वर्तत इत्यर्थः।

### অনুবাদ

গৃহেও বহির্বৃত্তিত্ব ধর্ম পুরস্কারে ঘটাভাব থাকে। এইরূপ গৃহরূপ অধিকরণে একমাত্র পট থাকিলেও ঘটের অভাবপ্রযুক্ত পট ও ঘট এতদুভয়াভাব (পট ও ঘট এতদুভয়ত্বপুরস্কারে অভাব) ঐ গৃহে অবশ্যই থাকে। কারণ অভাবের দুইটী প্রতিযোগীর মধ্যে একটীর অভাবপ্রযুক্তই উভয়াভাব অবশ্যম্ভাবী।

এইরূপ অভাবের সম্বন্ধবিশেষ ও ধর্মবিশেষ প্রযুক্ত বৈলক্ষণ্য হয়।

অভাবের সেই বৈলক্ষণ্য আবার প্রতিযোগিতার বৈলক্ষণ্যের উপর নির্ভর করে। অতএব সেই প্রতিযোগিতার বৈলক্ষণ্যই বিবৃত করা হইতেছে।

### সুপ্রভা

যে সম্বন্ধে যদ্ধর্মবিশিষ্ট বস্তু যে অধিকরণে থাকে সেই অধিকরণে তৎসম্বন্ধাবচ্ছিন্ন তদ্ধর্মাবচ্ছিন্ন বৃত্তিতানিরূপিত অধিকরণতা থাকে। ঐ অধিকরণতার সহিত তৎসম্বন্ধাবচ্ছিন্নতদ্ধর্মাবচ্ছিন্ন প্রতিযোগিতানিরূপক অভাবের বিরোধিতা সিদ্ধ। অতএব যে গৃহে সংযোগসম্বন্ধে শুক্লপটত্বরূপ ধর্মবিশিষ্ট শুক্লপটরূপ বস্তু থাকে সেখানে সংযোগসম্বন্ধাবচ্ছিন্ন শুক্লপটত্বাবচ্ছিন্ন বৃত্তিতানিরূপিত অধিকরণতারূপ বিরোধী থাকায় সেখানে 'সংযোগেন শুক্লপটো নাস্তি' ইত্যাকার সংযোগসম্বন্ধাবচ্ছিন্ন শুক্লপটত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতানিরূপক অভাব থাকিতে পারে না। কিন্তু শুক্ল পটাধিকরণ গৃহে 'সংযোগেন নীলপটো নাস্তি' ইত্যাকার সংযোগসম্বন্ধাবচ্ছিন্ন নীলপটত্বরূপ ধর্মান্তরাবচ্ছিন্নপ্রতিযোগিতাক অভাব এবং সমবায়সম্বন্ধাবচ্ছিন্নশুক্লপটত্বরূপ ধর্মাবচ্ছিন্নপ্রতিযোগিতাক 'সমাবায়েন শুক্লপটো নাস্তি' ইত্যাকার অভাব থাকে। কারণ ঐ গৃহ সংযোগসম্বন্ধে শুক্লপটাধিকরণ হইলেও সংযোগ সম্বন্ধে নীলপটাধিকরণ বা সমবায় সম্বন্ধে শুক্লপটের অধিকরণ নহে। অতএব উহাতে সংযোগ সম্বন্ধাবচ্ছিন্ন নীলপটত্ব—ধর্মাবচ্ছিন্ন

सम्बन्धस्य प्रतियोगितावच्छेदकत्वस्वीकारे युक्तिरियम्—सामान्यतः कस्यापि कुत्रापि प्रायशः अभावो नास्ति। अन्ततः कालिकसम्बन्धेन सर्वस्य सर्वत्र विद्यमानत्वात्। ततश्च अभावस्य अन्तरा कश्चित् सम्बन्धोऽस्तीति अवश्यमङ्गीकार्यम्। अभावस्यान्तरा प्रविशन् सम्बन्धः प्रतियोगितामेव अवच्छिन्दन् (विशेषयन्) सम्भवति, नान्यथा। येन सम्बन्धेन यत्र यन्नास्ति, स एव सम्बन्धस्तत्र तदभावस्य प्रतियोगितामवच्छिनत्ति (विशेषयति)। अत एव स एव सम्बन्धस्तस्याः अवच्छेदको भवति। प्रतियोगिता च तेन सम्बन्धेनावच्छिन्ना भवति। यथा—भूतले समवायसम्बन्धेन घटो नास्तीत्यत्र समवायसम्बन्धः भूतले घटाभावस्य

**অনুবাদ**

অভাবের প্রতিযোগিতা কোনও সম্বন্ধ এবং কোনও ধর্ম দ্বারা অবচ্ছিন্ন হয়। উহা যে সম্বন্ধ এবং যে ধর্ম দ্বারা অবচ্ছিন্ন হয়, সেই সম্বন্ধ ও সেই ধর্ম ঐ প্রতিযোগিতার অবচ্ছেদক হইয়া থাকে। যথা—ভূতলে সমবায় সম্বন্ধে

**সুপ্রভা**

বৃত্তিতা নিরূপিত অধিকরণতা না থাকায় 'সংযোগেন নীলপটো নাস্তি' এইরূপ ধর্মান্তরাবচ্ছিন্ন প্রতিযোগিতানিরূপক 'সংযোগেন নীলপটো নাস্তি' ইত্যাকার অভাব, এবং সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন শুক্লপটত্বরূপ ধর্মাবচ্ছিন্ন বৃত্তিতা নিরূপিত অধিকরণতারূপ বিরোধী ধর্ম না থাকায় 'সমবায়েন শুক্লপটো নাস্তি' এইরূপ ধর্মান্তরাবচ্ছিন্ন প্রতিযোগিতানিরূপক 'সংযোগেন নীলপটো নাস্তি' ইত্যাকার অভাব, এবং সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন শুক্লপটত্বরূপ ধর্মাবচ্ছিন্ন বৃত্তিতা নিরূপিত অধিকরণতারূপ বিরোধী ধর্ম না থাকায় 'সমবায়েন শুক্লপটো নাস্তি' ইত্যাকার সমবায়-সম্বন্ধাবচ্ছিন্ন শুক্লপটত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতানিরূপক অভাব থাকিতে পারে। সামান্যধর্মমাত্রাবচ্ছিন্ন বৃত্তিতা নিরূপিত অধিকরণতার সহিত বিশেষাভাবের বিরোধিতা না থাকায় শুক্ল-পটবদ্ গৃহে পটত্বরূপসামান্য ধর্মমাত্রাবচ্ছিন্ন বৃত্তিতানিরূপিত অধিকরণতা থাকিলেও 'নীলপটো নাস্তি' ঐরূপ বিশেষাভাব থাকার বাধা হয় না।

যে বস্তু বাহিরে বর্তমান তদ্গত বৃত্তিতানিরূপিত অধিকরণতা বাহিরে থাকে গৃহে নহে, অতএব 'গৃহে বহির্বৃত্তির্নাস্তি' ইত্যাকার অভাব থাকে।

জ্ঞাতব্য এই যে পূর্বোক্ত শুক্লপটত্ব, নীলপটত্ব প্রভৃতি অখণ্ড ধর্ম নহে, উহা শুক্লত্ব পটত্ব ও নীলত্ব পটত্বাদিরূপ দুই দুইটী ধর্ম এবং উক্ত প্রতিযোগিতা প্রভৃতি ঐ দুই দুইটী ধর্মাবচ্ছিন্ন। ঘট ও পট দুইটী বস্তু মিলিতভাবে যেখানে থাকে সেইখানেই ঘট পট উভয়ত্বাবচ্ছিন্ন বৃত্তিতা নিরূপিত অধিকরণতা থাকে, ঐ দুইটী বস্তুর কেবল এক একটীর অধিকরণে ঐ উভয়ত্বাবচ্ছিন্নবৃত্তিতা নিরূপিত অধিকরণতা থাকে না। অতএব তথায় প্রকৃত উভয়ত্বাবচ্ছিন্নবৃত্তিতা নিরূপিত অধিকরণতারূপ বিরোধী থাকায় ঘটপটোভয়ত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতা-

পূতিযোগিতা বিশেষযতীতি ঘটাভাবস্য পূতিযোগিতা সমবায়সম্বন্ধাবচ্ছিন্না। সমবায়সম্বন্ধশ্চ তস্যাঃ পূতিযোগিতায়া অবচ্ছেদকঃ। তথা চ সম্বন্ধস্য অবচ্ছেদকত্বং বিশেষকত্বরূপমিতি ফলিতম্।

## অনুবাদ

ঘট নাই ইত্যাদি প্রতীতিসিদ্ধ অভাবস্থলে ঘটাভাবের প্রতিযোগিতা 'সমবায় সম্বন্ধ' ও 'ঘটত্ব' ধর্ম দ্বারা অবচ্ছিন্ন হয়। অতএব সমবায়রূপ সম্বন্ধ ও ঘটত্বরূপ ধর্ম সেই প্রতিযোগিতার অবচ্ছেদক। সেই জন্যই 'সমবায়েন ঘটো নাস্তি' এই বাক্যের অর্থ—'সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতার নিরূপক অভাব আছে' এইরূপ।

সম্বন্ধকে প্রতিযোগিতাবচ্ছেদক বলিয়া স্বীকার করিবার পক্ষে যুক্তি এই যে—

সামান্যভাবে প্রায় কোথাও কোনও বস্তুর অভাব থাকে না। কারণ অন্ততঃ পক্ষে কালিকসম্বন্ধে সকল বস্তুই সকল পদার্থে থাকে। অতএব অভাবের মধ্যবর্তী কোনও একটি সম্বন্ধ আছে ইহা অবশ্যই স্বীকার্য। অভাবের মধ্যভাগে প্রবিষ্ট সম্বন্ধ প্রতিযোগিতাকে বিশেষিত করিয়াই সম্ভবপর হয়, অন্যথা নহে। যে সম্বন্ধে যেখানে যে বস্তু থাকে না, সেই সম্বন্ধই তথায় সেই অভাবের প্রতিযোগিতাকে বিশেষিত করে। অতএব সেই সম্বন্ধই সেই প্রতিযোগিতার অবচ্ছেদক হয়। এবং ঐ প্রতিযোগিতা সেই সম্বন্ধ দ্বারা অবচ্ছিন্ন হয়। যথা—'ভূতলে সমবায়সম্বন্ধে ঘটের অভাব' এই স্থলে সমবায়রূপ সম্বন্ধ ভূতলবৃত্তি ঘটাভাবের প্রতিযোগিতাকে বিশেষিত করে। অতএব ঐ ঘটাভাবনিরূপিত প্রতিযোগিতা সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন। এবং সমবায় সম্বন্ধ ঐ প্রতিযোগিতার অবচ্ছেদক। তাহা হইলে সম্বন্ধ গত অবচ্ছেদকত্ব বিশেষকত্ব-রূপ এই অর্থই ফলতঃ প্রতিপন্ন হয়।

## সুপ্রভা

নিরূপক অভাব থাকে। এই জন্যই একাভাব প্রযুক্ত উভয়াভাব বলা হয়। এইরূপ ত্রিতয়াভাব চতুষ্টয়াভাবাদিও ত্রিতয় বা চতুষ্টয়াদির ঘটক একটী বা দুইটী প্রভৃতির অভাবপ্রযুক্ত বুঝিতে হইবে। এই প্রসঙ্গে ইহাও জ্ঞাতব্য যে ঘটপটোভয়াভাবাদিস্থলে কেবল সেই সেই উভয়ত্বই প্রতিযোগিতাবচ্ছেদক নহে। তথায় ঘটত্ব, পটত্ব এবং উভয়ত্ব ইত্যাদি তিন তিনটি ধর্ম প্রতিযোগিতাবচ্ছেদক। শক্তিবাদ গ্রন্থে গদাধর ইহা যুক্তির সহিত বলিয়াছেন।

'সমবায়েন ঘটো নাস্তি' এই বাক্যের অর্থ বিবরণে যে 'সমবায় সম্বন্ধাবচ্ছিন্ন-ঘটত্বাবচ্ছিন্ন-

धर्मस्य प्रतियोगितावच्छेदकत्वे युक्तिरियम्—अभावस्य प्रतियोगिता कुत्र वर्तते, कुत्र वा न वर्तते इति निर्णयाय प्रतियोगितानियामकः कश्चिदस्तीति अवश्यमङ्गीकार्यम्। सर्वेषु प्रतियोगिषु वर्तमानः, तदन्यत्र अवर्तमानः प्रतियोगिगतः कश्चन असाधारणो धर्म एव प्रतियोगिताया नियामको भवति। य एव नियामकः स एव अवच्छेदक इत्युच्यते। यश्च नियमितः सः अवच्छिन्न इति। तथाहि

অনুবাদ

ধর্ম যে প্রতিযোগিতার অবচ্ছেদক হয় তদ্বিষয়ে যুক্তি এই যে, অভাবনিরূপিত প্রতিযোগিতা কোথায় থাকে বা কোথায় থাকে না ইহার নির্ণয়ের জন্য প্রতিযোগিতার কোনও একটী বস্তু আছে ইহা অবশ্যই স্বীকার্য।

যে ধর্ম সমগ্র প্রতিযোগীতে থাকে অথচ প্রতিযোগী হইতে ভিন্ন অপর পদার্থে থাকে না এইরূপ প্রতিযোগিগত অসাধারণ ধর্মই ঐ প্রতিযোগিতার নিয়ামক হইয়া থাকে। ঐরূপ যে ধর্মই প্রতিযোগিতার নিয়ামক হইবে সেই ধর্মই প্রতিযোগিতার অবচ্ছেদক বলিয়া কথিত হয়। এবং ঐ নিয়ামক দ্বারা যে নিয়মিত হয়, তাহাই অবচ্ছিন্ন বলিয়া ব্যবহৃত হয়। তাহার ফলে

সুপ্রভা

প্রতিযোগিতাক' বলা হইয়াছে উক্ত পদটী বহুব্রীহি সমাসে 'ক' প্রত্যয় দ্বারা সিদ্ধ। উহার অর্থ তাদৃশ প্রতিযোগিতানিরূপক।

'কালিকসম্বন্ধেন সর্বস্য সর্বত্র বিদ্যমানত্বাৎ' এই মূল সন্দর্ভ সম্বন্ধে যাহা বক্তব্য তাহা প্রসঙ্গক্রমে পূর্বেই সুপ্রভায় বিবৃত হইয়াছে। অতএব এস্থানে ঐ আলোচনা পরিহৃত হইল।

ধর্ম ও সম্বন্ধের প্রতিযোগিতাবচ্ছেদকত্ব স্বীকার বিষয়ে মূলোক্ত যুক্তি অপেক্ষা সমীচীন যুক্তি এই যে,—সাধারণ নিয়মানুসারে প্রতিযোগীর অধিকরণে ঐ প্রতিযোগীর অভাব থাকে না। ঐ নিয়ম রক্ষার জন্য প্রতিযোগ্যধিকরণতার সহিত অভাবের সহানবস্থানরূপ বস্তুতান্ত্রিক বিরোধিতা স্বীকার্য। ঐ স্থলে যদি সম্বন্ধ অন্তর্ভাব না করিয়া সামান্যভাবে এই বলা হয় যে প্রতিযোগিনিষ্ঠবৃত্তিতা নিরূপিতাধিকরণতা তদভাবের বিরোধী, তবে সংযোগ সম্বন্ধে ঘটাদির অধিকরণ-ভূতলাদিতে সমবায় সম্বন্ধে ঘটাদ্যভাব আদান করিয়া উক্ত বিরোধিতার নিয়মভঙ্গ হয়, অতএব সম্বন্ধবিশেষকে বৃত্তিতা ও প্রতিযোগিতার অবচ্ছেদক স্বীকার করিয়া তৎসম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিনিষ্ঠ বৃত্তিতানিরূপিতাধিকরণতা তৎসম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতাক অভাবের বিরোধী—এইরূপ নিয়ম স্বীকারে দোষ থাকে না। কারণ ভূতলাদিতে সংযোগসম্বন্ধে ঘটাদির বৃত্তিতাস্থলে ভূতলাদিগত ঘটাদ্যধিকরণতা সংযোগ সম্বন্ধাবচ্ছিন্ন ঘটাদিনিষ্ঠ বৃত্তিতানিরূপিত এবং প্রকৃত অভাব সমবায় সম্বন্ধাবচ্ছিন্ন ঘটাদিনিষ্ঠ প্রতিযোগিতানিরূপক। অতএব উক্ত স্থলে বৃত্তিতা ও প্রতিযোগিতা একই সম্বন্ধাবচ্ছিন্ন না হওয়ায় উক্তরূপে নিয়মভঙ্গ প্রসঙ্গ হইবে না।

ঘটাভাবস্য ঘটগতা প্রতিযোগিতা কুত্র কুত্র বর্ততে, কুত্র কুত্র বা ন বর্ততে, ইতি প্রশ্নস্য উত্তরমিদমেব ভবতি, যত্র যত্র ঘটত্বং বর্ততে, তত্র সর্বত্রৈব ঘটাভাবস্য ঘটগতা প্রতিযোগিতা বর্ততে। নান্যত্র কুত্রচিৎ ঘটত্বশূন্যে ; নাপি চ কস্মিন্নপি ঘটে তস্যা অভাব ইতি ঘটত্বমেব ঘটগতায়া ঘটাভাবপ্রতিযোগিতায়াঃ স্থিতিনিয়ামকম্। ঘটত্বেনৈব ঘটাভাবপ্রতিযোগিতা নিয়মিতেতি নিয়ামকত্বমেবাবচ্ছেদকত্বম্। নিয়মিতত্বমেবাবচ্ছিন্নত্বমিতি।

যশ্চ প্রতিযোগী ভবতি, তত্র বিশেষণতয়া প্রতীয়মানোঽসাধারণো ধর্মঃ তদ্গত-প্রতিযোগিতায়া অবচ্ছেদকো ভবতীতি ফলিতার্থঃ।

### অনুবাদ

'ঘটাভাবনিরূপিত ঘটগত প্রতিযোগিতা কোথায় কোথায় থাকে বা কোথায় থাকে না' এই প্রশ্নের ইহাই উত্তর যে, যেখানে যেখানে ঘটত্বরূপ ধর্ম থাকে সেই সকল বস্তুতেই ঘটাভাবনিরূপিত ঘটগত প্রতিযোগিতা থাকে। 'ঘটত্ব' ধর্ম যে বস্তুতে নাই এমন অন্য কোনও বস্তুতে থাকে না। এবং কোনও ঘটে ঐ প্রতিযোগিতার অভাবও অবস্থান করে না। অতএব 'ঘটত্ব'রূপ ধর্মই ঘটগত ঘটাভাবীয় প্রতিযোগিতার স্থিতির নিয়ামক। 'ঘটত্ব'দ্বারাই ঘটাভাবীয় প্রতিযোগিতা নিয়মিত এইজন্য নিয়ামকত্বই অবচ্ছেদকত্ব। এবং নিয়মিতত্বই অবচ্ছিন্নত্ব।

যে বস্তু অভাবের প্রতিযোগী হয় তদংশে বিশেষণ রূপে প্রতীয়মান অসাধারণ ধর্ম তদ্গত প্রতিযোগিতার অবচ্ছেদক হয় ইহা ফলিতার্থ।

### সুপ্রভা

ঐরূপ সম্বন্ধ অন্তর্ভাব না করিয়া উক্ত বস্তুতান্ত্রিক বিরোধিতা স্বীকার করিলে সংযোগ-সম্বন্ধে ঘটাদ্যধিকরণ ভূতলাদিতে 'সমবায়েন ঘটো নাস্তি' ইত্যাদি অভাবের অসত্ত্বপ্রসঙ্গ বারণ করা অসম্ভব হয়। অতএব ঐ বিরোধিতা বৃত্তিতা ও প্রতিযোগিতা অংশে একই সম্বন্ধাবচ্ছিন্নত্ব ঘটিত মানিতে হইবে।

অন্য কারণেও সম্বন্ধকে প্রতিযোগিতার অবচ্ছেদক স্বীকার করিতে হয়। যথা— ভাবজ্ঞান ও অভাবজ্ঞানের পারস্পরিক প্রতিবধ্য প্রতিবন্ধকভাবরূপ বৈজ্ঞানিক বিরোধিতা শাস্ত্রসিদ্ধ ও অনুভবসিদ্ধ। 'ঘটবদ্ভূতলম্' এই বুদ্ধির প্রতি 'ঘটাভাববদ্ভূতলম্' এই নিশ্চয় প্রতিবন্ধক। ঐরূপ আবার 'ঘটাভাববদ্ভূতলম্' এই বুদ্ধির প্রতি 'ঘটবদ্ভূতলম্' এই নিশ্চয় প্রতিবন্ধক। 'ঘটবদ্ভূতলম্' এই জ্ঞানে ঘটরূপ বিশেষণকে প্রকার এবং ভূতলকে বিশেষ্য বলা হয় এবং প্রতিযোগীতে যেমন প্রতিযোগিতা থাকে সেইরূপ যে প্রকার তাহাতে প্রকারতা এবং যে বিশেষ্য তাহাতে বিশেষ্যতারূপ ধর্ম পরস্পর নিরূপ্যনিরূপকভাবাপন্ন এবং জ্ঞান উহার নিরূপক। ঐ ধর্মদ্বয় জ্ঞাননিরূপিত।

अथवा स्थूलत एवं रीत्या बोध्यम्,—प्रतियोगिबोधक-विशेष्यपदोत्तरं 'त्व' 'त' प्रभृतिभावप्रत्ययनिष्पन्नो ( निष्पन्नपदवाच्य ) धर्मः प्रतियोगितावच्छेदको भवति। यथा—घटाभावस्य घटः प्रतियोगीति, प्रतियोगिवाचकं घटपदम्, तदुत्तरं 'त्व' प्रत्ययेन (घट + त्व) निष्पन्नो धर्मः ( घटत्वं जातिः ); घटगतप्रतियोगिताया अवच्छेदक

**অনুবাদ**

অথবা স্থূলত এইভাবে বুঝিতে হইবে যে,—প্রকৃত প্রতিযোগীর বোধক বিশেষ্যপদের পর 'ত্ব' বা 'ত' প্রভৃতি ভাবার্থবিহিত প্রত্যয় দ্বারা যে পদ নিষ্পন্ন হয়, তৎপ্রতিপাদ্য ধর্ম প্রতিযোগিতাবচ্ছেদক হয়। যথা ঘটাভাবের প্রতিযোগী ঘট, অতএব প্রকৃত প্রতিযোগীর বাচক ঘটপদ, ঐ ঘটপদের পর 'ত্ব'প্রত্যয় করিলে যে 'ঘটত্ব' ইত্যাকার পদ নিষ্পন্ন হয়, তৎপ্রতিপাদ্য ধর্ম 'ঘটত্ব'জাতি ঘটগত প্রতিযোগিতার অবচ্ছেদক। এইরূপ রূপাভাবের প্রতিযোগী রূপের বাচক

**সুপ্রভা**

যদি ঐ ভাবাভাবজ্ঞানের প্রতিবধ্যপ্রতিবন্ধকভাব এইরূপ কল্পনা করা যায় যে—ঘটনিষ্ঠপ্রকারতানিরূপিতভূতলনিষ্ঠ বিশেষ্যতানিরূপকজ্ঞানের প্রতি ভূতলনিষ্ঠ বিশেষ্যতা-নিরূপিত—ঘটনিষ্ঠপ্রতিযোগিতাকাভাবপ্রকারতানিরূপক নিশ্চয় প্রতিবন্ধক এবং তাদৃশাভাব প্রকারতানিরূপিতভূতল বিশেষ্যকজ্ঞানের প্রতি ভূতলবিশেষ্যক ঘটপ্রকারক নিশ্চয় যেমন ভূতলবিশেষ্যক 'সংযোগেন ঘটো নাস্তি' ইত্যাকার ঘটাভাবপ্রকারক বুদ্ধির প্রতি প্রতিবন্ধক হয়; তেমনই 'সমবায়েন ঘটো নাস্তি' ইত্যাকার ঘটাভাবপ্রকারক ভূতলবিশেষ্যক-বুদ্ধির প্রতিও প্রতিবন্ধক হইতে পারে এবং 'সংযোগেন ঘটো নাস্তি' ইত্যাকার অভাবপ্রকারক-ভূতলবিশেষ্যক নিশ্চয় 'সমবায়েন ঘটবদ্ভূতলম্' এই বুদ্ধির প্রতিও প্রতিবন্ধক হইতে পারে। এই জন্যই 'সংযোগেন ঘটো নাস্তি' 'সমবায়েন ঘটো নাস্তি' ইত্যাদি প্রতীতিসিদ্ধ অভাব-স্থলে যথাক্রমে সংযোগ সমবায়াদি সম্বন্ধকে তত্তদভাবীয়প্রতিযোগিতার অবচ্ছেদক সম্বন্ধ স্বীকার করিয়া সংযোগসম্বন্ধাবচ্ছিন্ন ঘটপ্রকারতা নিরূপিত ভূতল বিশেষ্যতানিরূপকজ্ঞানের প্রতি ভূতলবিশেষ্যতানিরূপিত-সংযোগসম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতাকাভাবপ্রকারনিরূপক নিশ্চয় এবং সংযোগসম্বন্ধাবচ্ছিন্নপ্রতিযোগিতাকাভাবপ্রকারতানিরূপিত ভূতলবিশেষ্যতানিরূপক-জ্ঞানের প্রতি সংযোগসম্বন্ধাবচ্ছিন্ন ঘটপ্রকারতানিরূপিত ভূতলবিশেষ্যতানিরূপক নিশ্চয় প্রতিবন্ধক, এইরূপে প্রতিবধ্যপ্রতিবন্ধকভাব কল্পনা করিলেই আর উক্ত দোষাশঙ্কা থাকে না। উক্তরূপ যুক্তি যেমন প্রতিযোগিতাবচ্ছেদক সম্বন্ধের সাধক তেমনই বৃত্তিতা-বচ্ছেদক ও প্রকারতাবচ্ছেদক সম্বন্ধেরও সাধক।

এক সম্প্রদায় বৃত্ত্যনিয়ামক সম্বন্ধকে সংসর্গাভাবের প্রতিযোগিতাবচ্ছেদকসম্বন্ধ বলিয়া স্বীকার করেন না। অনেক স্থলেই উহার উল্লেখ দেখা যায়। যথা—গদাধর ভট্টাচার্য

इति। एवं रूपाभावस्य प्रतियोगिवाचकं रूपपदम्, तत्र 'त्व'प्रत्ययनिष्पन्नपदस्यार्थः, रूपत्वं जातिः रूपाभावस्य प्रतियोगिताया अवच्छेदिकेति। यद्यपि अवच्छेदकत्व-नियामकत्वयोरैक्यम्, तथापि ग्रन्थकृद्भिरवच्छेदकपदस्यैव प्रयोगात् अवच्छेदकशब्द एव प्रयोक्तव्यः, न तु नियामकशब्दोऽपि ; तथात्वे अप्रयुक्ततादोषः स्यात्।

অনুবাদ

রূপপদ, তদুত্তর 'ত্ব' প্রত্যয়দ্বারা নিষ্পন্ন রূপত্বপদের অর্থ 'রূপত্ব' জাতি, উহাই রূপাভাবীয় প্রতিযোগিতার অবচ্ছেদক।

যদিও (উক্ত ক্রমের অনুসারে) অবচ্ছেদকত্ব এবং নিয়ামকত্ব এই দুই পদার্থেরই ঐক্য বিদ্যমান, তথাপি প্রাচীন গ্রন্থকারগণ ঐ অবচ্ছেদকরূপ অর্থে 'অবচ্ছেদক' শব্দই প্রয়োগ করায় তদর্থে অবচ্ছেদক শব্দেরই প্রয়োগ কর্তব্য, কিন্তু নিয়ামক শব্দেরও প্রয়োগ কর্তব্য নহে, তাহা করিলে 'অপ্রযুক্তত্ব'দোষ ঘটিবে।

সুপ্রভা

'ব্যুৎপত্তিবাদে' বলিয়াছেন—'স্বত্বাদিসম্বন্ধস্য বৃত্ত্যনিয়ামকতয়া প্রতিযোগিতানবচ্ছেদকত্বেন তৎসম্বন্ধাবচ্ছিন্নপ্রতিযোগিতাকাভাবাপ্রসিদ্ধেঃ' ইতি। তিনিই অন্যত্রও বলিয়াছেন—'তাদৃশসম্বন্ধস্য বৃত্ত্যনিয়ামকতয়া সংসর্গাভাবপ্রতিযোগিতানবচ্ছেদকত্বেন তৎসম্বন্ধাবচ্ছিন্না-ভাবস্য নঞা প্রত্যায়নাসম্ভবাৎ' ইতি। ঐ মতে তাদাত্ম্যসম্বন্ধ অন্যোন্যাভাবের প্রতি-যোগিতার অবচ্ছেদক সম্বন্ধ হয়। কেহ কেহ আবার উহাও মানেন না। 'সিদ্ধান্ত-লক্ষণে'র জাগদীশী টীকায় 'সাধনবন্নিষ্ঠান্যোন্যাভাবপ্রতিযোগিতায়াঃ সাধ্যতাবচ্ছেদক-তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্নত্বে মানাভাবস্য স্বয়মেব বৌদ্ধাধিকারটিপ্পণ্যামুক্তত্বাৎ' এই অংশদ্বারাই সূচিত হইয়াছে। গদাধর ভট্টাচার্যের 'ব্যুৎপত্তিবাদ' গ্রন্থের 'বৃত্ত্যনিয়ামক-সম্বন্ধস্যাভাব-প্রতিযোগিতাবচ্ছেদকত্বে কো দোষঃ' ইত্যাদি অংশ হইতে বৃত্ত্যনিয়ামক সম্বন্ধের প্রতি-যোগিতাবচ্ছেদক সম্বন্ধত্ব নব্য নৈয়ায়িক সম্মত ইহাই প্রতিপন্ন হয়।

সম্বন্ধের ন্যায় ধর্মও যে প্রতিযোগিতার অবচ্ছেদক হয় তদ্বিষয়ে প্রধান ও সমীচীন যুক্তি এই যে—প্রতিযোগ্যধিকরণতার সহিত অভাবের বস্তুতান্ত্রিক বিরোধিতা যদি এইরূপে স্থির করা যায় যে, প্রতিযোগিনিষ্ঠ আধেয়তানিরূপিত অধিকরণতার সহিত অভাবের বিরোধিতা, তবে 'দ্রব্যং নাস্তি' ইত্যাকার অভাবীয় প্রতিযোগীর অন্তর্গত ঘটরূপ দ্রব্য-নিষ্ঠাধেয়তানিরূপিতাধিকরণতাবৎ-ভূতলে 'দ্রব্যং নাস্তি' ইত্যাকার অভাবের প্রতিযোগী দ্রব্যের অন্তর্গত পটরূপ দ্রব্যনিষ্ঠ প্রতিযোগিতানিরূপক 'পটো নাস্তি' ইত্যাকার অভাব থাকায় দ্রব্যাত্যভাবের সহিত দ্রব্যাত্যধিকরণতার বিরোধিতা নিয়মভঙ্গের প্রসঙ্গ হয়। যদি বলা যায় যে—যৎপ্রতিযোগিনিষ্ঠ আধেয়তানিরূপিত অধিকরণতা তৎপ্রতিযোগিনিষ্ঠ প্রতিযোগিতা

वृत्तितावत् प्रतियोगितापि अभावेन निरूपिता भवति, अभावश्च प्रतियोगिताया नियामकः (?)। एवं अवच्छेदकताप्रतियोगितयोरपि परस्परं निरूप्य-निरूपकभावोऽस्ति। अवच्छेदकतानिरूपिता प्रतियोगिता, प्रतियोगितानिरूपिता च अवच्छेदकता भवति। ततश्च समवायेन घटो नास्तीत्यस्य समवायसम्बन्धावच्छिन्नघटत्वावच्छिन्नप्रति-योगितानिरूपकोऽयमभावः।

## অনুবাদ

বৃত্তিতার ন্যায় (বৃত্তিতা যেমন অধিকরণতা নিরূপিত সেইরূপ) প্রতি-যোগিতাও অভাবদ্বারা নিরূপিত হয়। এবং অভাব প্রতিযোগিতার নিরূপক†।

এইরূপ অবচ্ছেদকতাও প্রতিযোগিতার পরস্পর নিরূপ্যনিরূপকভাব বিদ্য-মান। প্রতিযোগিতা অবচ্ছেদকতানিরূপিত ও অবচ্ছেদকতা প্রতিযোগিতা নিরূ-পিত হইয়া থাকে। সেই কারণেই 'সমবায়েন ঘটো নাস্তি' ইহার অর্থ—'এই অভাব সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন ঘটত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতা নিরূপক'। (উহার বিশদ অর্থ—সমবায়ত্বাবচ্ছিন্নসাংসর্গিকাবচ্ছেদকতানিরূপিত - ঘটত্বনিষ্ঠধর্মীয়াবচ্ছেদকতানিরূপিত-প্রতিযোগিতানিরূপক এই অভাব।)

## সুপ্রভা

নিরূপক অভাবের সহিতই উহার বিরোধিতা, তথাপি সত্তাধিকরণতা ও সত্তাভাবাদির পারস্পরিক বিরোধিতার নিয়মভঙ্গ প্রসঙ্গ অতিক্রম করা অসম্ভব। উহার বিশদ বিবরণ এই যে,—দ্রব্য গুণ ও কর্মে যে সত্তানামক একটী জাতি থাকে উহা ও গুণ কর্মান্যত্ব-বিশিষ্ট সত্তা অনতিরিক্ত অর্থাৎ অভিন্ন। অথচ গুণ এবং কর্ম উক্ত সত্তার অধিকরণ হইলেও 'গুণকর্মান্যত্ববিশিষ্ট সত্তা নাস্তি' ইত্যাদি রূপ সত্তা প্রতিযোগিক অভাব উহাতে থাকায় উক্ত নিয়মের ভঙ্গপ্রসঙ্গ হয় এবং উক্ত সত্তাত্যধিকরণে বিশিষ্ট সত্তাভাবাদির সত্ত্ব অনুপপন্ন হয়। দ্রব্যত্বাদি জাতি ও অখণ্ড উপাধির অধিকরণতা এবং ঐ জাতি ও অখণ্ডোপাধির অভাবের বিরোধিতাকল্পনা স্থলেও উক্তরূপে দোষ বুঝিতে হইবে। অতএব পূর্ব পূর্ব রূপে প্রসক্ত দোষের বারণার্থ প্রতিযোগিতা ও আধেয়তার বিভিন্ন অবচ্ছেদক স্বীকার করিয়া দ্রব্যত্বাবচ্ছিন্নাধেয়তা নিরূপিত অধিকরণতার সহিত দ্রব্যত্বমাত্রাবচ্ছিন্ন প্রতিযোগিতাক অভাবের ঘটত্বমাত্রাবচ্ছিন্নাধেয়তা নিরূপিতাধিকরণতার সহিত ঘটত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতাক অভাবের সত্তাত্বমাত্রাবচ্ছিন্নাধেয়তা নিরূপিত অধিকরণতার সহিত সত্তাত্ব-মাত্রাবচ্ছিন্ন প্রতিযোগিতাক অভাবের এবং বিশিষ্ট ধর্মাবচ্ছিন্নাধেয়তা নিরূপিতাধিকরণতার সহিত বিশিষ্ট ধর্মাবচ্ছিন্ন প্রতিযোগিতাক অভাবের বিরোধিতা ইত্যাদি রূপে বস্তুতান্ত্রিক

† মূল আদর্শে 'নিয়ামকঃ এই পাঠ দেখা যায়। ঐ স্থলে 'নিরূপক' এইরূপ পাঠই উচিত মনে হয়।

एकस्य अभावस्य बहूनि प्रतियोगीनि सन्ति। सुतरां प्रतियोगिताः तदवच्छेदकसम्बन्धाश्चापि बहवो भवन्ति। तथा हि द्वितीयाभावः (घटाभावाभावः) प्रतियोगि-(घट) स्वरूपः। तृतीयाभावः (घटाभावाभावाभावः) प्रथमाभाव-(घटाभाव) स्वरूप इति–प्रथमाभावस्य (घटाभावस्य) घट इव द्वितीयाभावोऽपि (घटाभावाभावोऽपि) प्रतियोगी। तस्मिंश्च एका अपरा प्रतियोगिता वर्तते। तस्याश्च प्रतियोगितायाः अवच्छेदको धर्मः द्वितीयाभावत्वम् (घटाभावाभावत्वम्)। अवच्छेदकसम्बन्धश्च स्वरूपम्। एवमन्यदपि प्रतियोगि ऊह्यम्।

## অনুবাদ

এক অভাবের বহু প্রতিযোগী হয়। সুতরাং তাহার প্রতিযোগিতা, তদবচ্ছেদক ধর্ম ও তদবচ্ছেদক সম্বন্ধও বহু হয়। যথা—দ্বিতীয় অভাব অর্থাৎ ঘটাভাবের অভাব পূর্বাভাবের প্রতিযোগী ঘটস্বরূপ। তৃতীয় অভাব অর্থাৎ ঘটাভাবাভাবের অভাব পূর্ব প্রথমাভাব-ঘটাভাবস্বরূপ। অতএব ঘটাভাবরূপ প্রথমাভাবের প্রতিযোগী যেমন ঘট তেমন ঘটাভাবাভাবরূপ দ্বিতীয় অভাবও। উক্ত অভাবে ঘটাভাবরূপ অভাবের আর একটী প্রতিযোগিতা আছে। সেই প্রতিযোগিতার অবচ্ছেদক ধর্ম দ্বিতীয়াভাবত্ব অর্থাৎ ঘটাভাবাভাবত্ব। অবচ্ছেদক-সম্বন্ধ স্বরূপ সম্বন্ধ। এইরূপ অপর প্রতিযোগীও অনুসন্ধেয়।

## সুপ্রভা

বিরোধিতা স্থির করিতে হইবে। উক্ত সর্ববিধ স্থলেই আধেয়তাবচ্ছেদক ও প্রতিযোগিতা-বচ্ছেদক সম্বন্ধরূপে একই সম্বন্ধ অবশ্যই নিবেশ করিতে হইবে।

এইরূপ আবার বৈজ্ঞানিক বিরোধিতা কল্পনার নির্দোষত্বের অনুরোধেও ধর্মে প্রতি-যোগিতাবচ্ছেদকত্ব স্বীকার্য। উহার বিশদ বিবরণ এই, যথা—ঘটবদ্‌ভূতলম্' এই বুদ্ধির প্রতি 'ঘটাভাববদ্ ভূতলম্' এই নিশ্চয় প্রতিবন্ধক, 'ঘটাভাববদ্ ভূতলম্' এই বুদ্ধির প্রতি 'ঘটবদ্ ভূতলম্' এই নিশ্চয় প্রতিবন্ধক 'দ্রব্যবদ্ ভূতলম্' ও 'দ্রব্যাভাববদ্ ভূতলম্' এই জ্ঞানদ্বয়ে দ্রব্যত্ব রূপে ঘট বিষয়ীভূত হইলেও ঐ জ্ঞানদ্বয় যথাক্রমে 'ঘটাভাববদ্ ভূতলম্' ও 'ঘটবদ্ ভূতলম্' এই জ্ঞানদ্বয়ের প্রতিবন্ধক বা প্রতিবধ্য নহে। ইহাই অনুভবসিদ্ধ ও শাস্ত্রসিদ্ধ। এই অবস্থায় উক্ত ভাবাভাব বুদ্ধির প্রতিবধ্য প্রতিবন্ধকভাব যদি এইরূপে কল্পনা করা হয় যে—ঘটনিষ্ঠ প্রকারতা নিরূপিত ভূতলনিষ্ঠ বিশেষ্যতাশালিজ্ঞানের প্রতি ঘটনিষ্ঠ প্রতিযোগিতাক অভাব প্রকারতা নিরূপিত ভূতলনিষ্ঠ বিশেষ্যতাশালি নিশ্চয় প্রতিবন্ধক. এবং ঘটনিষ্ঠ-প্রতিযোগিতাকাভাব প্রকারতা নিরূপিত ভূতলবিশেষ্যতাশালিবুদ্ধির প্রতি ঘটনিষ্ঠ প্রকারতা নিরূপিত ভূতল বিশেষ্যতাশালি নিশ্চয় প্রতিবন্ধক, তবে 'দ্রব্যাভাববদ্‌ভূতলম্' এই জ্ঞানের প্রতি 'ঘটবদ্ ভূতলম্' এই নিশ্চয় এবং 'ঘটবদ্ ভূতলম্' এইরূপ জ্ঞানের প্রতি 'দ্রব্যাভাববদ্

ভাবপদার্থবৎ অভাবোঽপি ব্যাপ্যবৃত্তিরব্যাপ্যবৃত্তিশ্চ ভবতি। 'ব্যাপ্য' সর্বমেব আধারস্যাংশং কালং দেশং বা অবলম্ব্য বর্ততে যঃ, স ব্যাপ্যবৃত্তিঃ। কস্মিন্নপি অংশে কালবিশেষে দেশবিশেষে বা যস্যাধিকরণে অভাবো নাস্তি, স ব্যাপ্যবৃত্তিঃ। যথা—মনুষ্যে মনুষ্যত্বং জাতিঃ, আকাশে রূপাভাবঃ, শশে বিষাণাভাবঃ।

স্বাধারেঽপি যস্যাভাবো বর্ততে, সঃ অব্যাপ্যবৃত্তিঃ। যথা বৃক্ষে কপিসংযোগাভাবশ্চ অব্যাপ্যবৃত্তিঃ।

### অনুবাদ

ভাবপদার্থের ন্যায় অভাব পদার্থও ব্যাপ্যবৃত্তি ও অব্যাপ্যবৃত্তি এই দুই প্রকার হয়। যে বস্তু ব্যাপ্য অর্থাৎ নিজ অধিকরণের সমগ্র দেশ বা কাল রূপ অংশকে অবলম্বন করিয়া থাকে তাহাই ব্যাপ্যবৃত্তি। অর্থাৎ নিজ অধিকরণে কোনও দেশ বা কালবিশেষ রূপ অংশে যাহার অভাব থাকেনা তাহা ব্যাপ্যবৃত্তি। যথা মনুষ্যে বর্তমান মনুষ্যত্ব জাতি। আকাশে বর্তমান রূপাভাব, শশে বর্তমান শৃঙ্গাভাব।

নিজের অধিকরণেও যাহার অভাব থাকে সেই বস্তু অব্যাপ্যবৃত্তি। যথা বৃক্ষবৃত্তিকপিসংযোগ ও কপিসংযোগাভাব অব্যাপ্যবৃত্তি।

### সুপ্রভা

ভূতলম্' ইত্যাকার নিশ্চয়ও প্রতিবন্ধক হইতে পারে। অতএব প্রতিযোগিতাও প্রকারতার অবচ্ছেদক এক একটি ধর্ম স্বীকার করিয়া ঘটত্বাবচ্ছিন্ন প্রকারতা নিরূপিত ভূতল বিশেষ্যতাশালি বুদ্ধির প্রতি ঘটত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতাকাভাব প্রকারতা নিরূপিত ভূতল বিশেষ্যতাশালি নিশ্চয় প্রতিবন্ধক এবং ঘটত্বাবচ্ছিন্নপ্রতিযোগিতাকাভাবপ্রকারতা—নিরূপিত ভূতলবিশেষ্যতাশালিবুদ্ধির প্রতি ঘটত্বাবচ্ছিন্ন—প্রকারতানিরূপিত ভূতল বিশেষ্যতাশালিনিশ্চয় প্রতিবন্ধক এইরূপ সিদ্ধান্ত গৃহীত হয়। উক্ত সকল স্থলেই নির্দোষতারক্ষণার্থ প্রতিযোগিতা ও প্রকারতায় একই সম্বন্ধাবচ্ছিন্নত্বও নিবেশ করিতে হইবে।

বিশেষাভাব ও সামান্যাভাবের বৈলক্ষণ্য সাধনের জন্যও প্রতিযোগিতার অবচ্ছেদক ধর্ম স্বীকার্য। 'ঘটো নাস্তি' ইত্যাদিরূপ ঘটত্বাদি ধর্মপর্যাপ্তাবচ্ছেদকতাক প্রতিযোগিতা নিরূপক অভাব ঘটাদি সামান্যাভাব। এবং বিশেষ ধর্মাবচ্ছিন্ন প্রতিযোগিতাক ঘটাদ্যভাব বিশেষাভাব। ঘটসামান্যাভাবের প্রতিযোগিতা ঘটত্বমাত্রাবচ্ছিন্ন অর্থাৎ ঘটত্বপর্যাপ্তাবচ্ছেদকতাক। ঘটবিশেষাভাবের প্রতিযোগিতা বিশেষধর্মাবচ্ছিন্ন। প্রতিযোগিতাত্ব বা ঘটাদি প্রতিযোগিনিষ্ঠ প্রতিযোগিতাত্বরূপে ঐক্য থাকিলেও বিশেষাভাব ও সামান্যাভাবীয় প্রতিযোগিতাদ্বয়ের বিভিন্ন অবচ্ছেদকীভূত ধর্মদ্বয়ই সামানাধিকরণ্য সম্বন্ধে প্রতিযোগিতাংশে

अव्याप्यवृत्तिपदार्थस्य वृत्तितायाः कश्चित् सीमापरिच्छेदकः अस्ति। परिच्छेदक एवात्र अवच्छेदकनाम्ना व्यवह्रियते। स च क्वचित् आधारस्य अंशविशेषः, क्वचित् कालविशेषः, क्वचिच्च देशविशेष इति। तथा 'शाखायां वृक्षः कपिसंयोगी, न मूले' इत्यत्र वृक्षे कपिसंयोगस्य वृत्तितायाः सीमापरिच्छेदकतया शाखा अवच्छेदिका। कपिसंयोगाभावस्य तु मूलमवच्छेदकम्। 'उत्पत्तिकाले पुष्पं न गन्धवत् किन्तु

অনুবাদ

অব্যাপ্যবৃত্তি পদার্থগত বৃত্তিতার একটা সীমানির্দেশক বস্তু থাকে, ঐ সীমানির্দেশক বস্তুই ইহার অবচ্ছেদক নামে ব্যবহৃত হয়। সেই অবচ্ছেদক বস্তু কখনও অধিকরণের অংশ দেশবিশেষ কখনও বা কালবিশেষ। কখনও বা অন্য দেশবিশেষ। যথা—বৃক্ষ শাখাবচ্ছেদে কপিসংযোগবিশিষ্ট, মূলাবচ্ছেদে কপি-সংযোগাভাববিশিষ্ট। এই স্থলে বৃক্ষরূপ অধিকরণে কপিসংযোগের বৃত্তিতার সীমা পরিচ্ছেদকত্বনিবন্ধন শাখা অবচ্ছেদকপদবাচ্য। কিন্তু কপিসংযোগাভাবের মূলদেশ অবচ্ছেদক। 'উৎপত্তি কালাবচ্ছেদে পুষ্পগন্ধাভাববৎ' এই স্থলে পুষ্পে গন্ধাভাবের বৃত্তিতায় উৎপত্তিকাল অবচ্ছেদক।

সুপ্রভা

থাকিয়া এক প্রতিযোগিতা হইতে অপর প্রতিযোগিতাকে ব্যাবৃত্ত বা পৃথক্ করে। এই জন্যই ঐ ধর্মকে অবচ্ছেদক বা ব্যাবর্তক ধর্ম বলা হয়। মূলকারের ব্যাখ্যানুসারে উহাই প্রতিযোগিতার নিয়ামক।

প্রকৃত প্রতিযোগীতে বিশেষণরূপে প্রতীয়মান অসাধারণ ধর্মকে মূলে প্রতিযোগিতা-বচ্ছেদক ধর্ম বলা হইয়াছে, যে ধর্ম প্রতিযোগিতার সমনিয়ত অর্থাৎ প্রতিযোগিতার ব্যাপক অথচ ব্যাপ্য তাহাই প্রকৃত অসাধারণ ধর্ম। যথা—'ঘটো নাস্তি' এই অভাবস্থলে ঘটত্বরূপ ধর্ম। ঐ সমনিয়তত্বরূপ অসাধারণ্যই মূলে 'সর্বেষু প্রতিযোগিষু বর্তমানঃ, তদ-ন্যত্র অবর্তমানঃ' এই অংশ দ্বারা ব্যক্ত করা হইয়াছে। উহার প্রথমাংশ দ্বারা প্রতি-যোগিতার ব্যাপকত্ব এবং উত্তরাংশ দ্বারা প্রতিযোগিতার ব্যাপ্যত্ব প্রদর্শিত হইয়াছে।

'অভাবের অভাব প্রতিযোগিস্বরূপ' এই সিদ্ধান্ত ব্যাপ্তিপঞ্চকের 'রহস্য' টীকায় মথুরানাথ তর্কবাগীশ বিশেষ যুক্তি সহকারে উপপাদন করিয়াছেন। মূলকার ঐ সিদ্ধান্ত অবলম্বন করিয়াই 'একস্য অভাবস্য বহূনি প্রতিযোগীনি সন্তি' এই সন্দর্ভের অবতারণা করিয়াছেন। ঐ সন্দর্ভের উপপাদন করিতে গিয়া মূলকার দেখাইয়াছেন যে ঘটাভাবাভাব যেহেতু ঘটস্বরূপ, এবং ঘটাভাবাভাবের অভাব ঘটাভাবস্বরূপ, অতএব ঘটাভাবের প্রতিযোগী যেমন ঘট তেমনই ঘটাভাবাভাব অতএব ঘটাভাবরূপ একই অভাবের বহু প্রতিযোগী। এইরূপ গ্রন্থার্থ সঙ্গত হয় না। কারণ ঘট ও ঘটাভাবাভাব প্রভৃতি একই বস্তু, ভিন্ন

तदुत्तरम्' इत्यत्र पुष्पे गन्धाभावस्य वृत्तितायामुत्पत्तिकालः अवच्छेदकः। "वसन्ते यवा मगधे तिष्ठन्ति, न तु गिरौ" इत्यत्र वसन्ते यववृत्तितायाः मगधदेशः अवच्छेदकः, यवाभावस्य वृत्तितायां गिरिप्रदेशः अवच्छेदकः। अव्याप्यवृत्तितायाः अवच्छेदकवाचक-

**অনুবাদ**

'বসন্তকালে মগধদেশে যব থাকে, পর্বতে থাকে না' এই স্থলে মগধদেশ বসন্তকালে যববৃত্তিতার অবচ্ছেদক। যবাভাবের বৃত্তিতায় গিরি প্রদেশ অবচ্ছেদক।

**সুপ্রভা**

বস্তু নহে, অতএব ঐ ঘট ও ঘটাভাবাভাবের প্রতিযোগিত্বনিবন্ধন প্রতিযোগীর বহুত্ব কিরূপে উপপাদিত হইতে পারে ?

আর একটী কথা এই ;—মূলে ঘটাভাবনিরূপিত প্রতিযোগিতার নানাত্ব বর্ণনা প্রসঙ্গে ঘটাভাবাভাবত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতাবচ্ছেদক সম্বন্ধ স্বরূপসম্বন্ধকে বলা হইয়াছে। উহাও উপপন্ন হয় না। কারণ উদাহরণ স্থলে গৃহীত 'ঘটাভাব' যে সম্বন্ধাবচ্ছিন্ন প্রতি-যোগিতাক, 'ঘটাভাবাভাবের' সেই সম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতাক অভাবই তৎস্বরূপ, অন্য সম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতাক নহে। অতএব প্রাথমিক অভাব সংযোগাদি সম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতাক গ্রহণ করিলে উক্ত ঘটাভাবাভাবের অভাবকেও সংযোগাদি সম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতাকই ধরিতে হয়। উহা স্বরূপ সম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতাক গ্রহণ করিলে ঐ অভাব স্বরূপ সম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতাক ঘটাভাবরূপ অতিরিক্ত অভাবই হইবে কিন্তু প্রকৃত সংযোগাদি সম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতাক ঘটাভাবস্বরূপ নহে।

অতএব মূলোক্ত 'বহূনি প্রতিযোগীনি' ইহার যথাশ্রুত অর্থ ত্যাগ করিয়া 'বহু ধর্মাবচ্ছিন্ন প্রতিযোগী' এই অর্থ করিতে হইবে। ঐ অর্থ প্রকৃত স্থলে 'ঘটাভাবীয় ঘটত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতা' ও 'ঘটাভাবাভাবত্বাদ্যবচ্ছিন্ন প্রতিযোগিতা' আদান করিয়াই সুসঙ্গত হইবে।

'অবচ্ছেদকসম্বন্ধশ্চ স্বরূপম্' এই গ্রন্থাংশেও আপাততঃ প্রতীয়মান 'প্রতিযোগিতার অবচ্ছেদকীভূত সম্বন্ধ' এইরূপ অর্থ পরিহার করিয়া 'অবচ্ছেদকস্য সম্বন্ধঃ' এইরূপ অর্থে ষষ্ঠীসমাসনিষ্পন্ন অবচ্ছেদকসম্বন্ধ পদ স্বীকার করিলেই প্রকৃত গ্রন্থের অনুপপত্তি বারিত হইতে পারে। কারণ প্রকৃত স্থলে ঘটনিষ্ঠ দুইটী প্রতিযোগিতারই একই সংযোগাদি সম্বন্ধবিশেষ অবচ্ছেদকীভূত সম্বন্ধ হইলেও উক্ত প্রতিযোগিতা দুইটী বিভিন্ন ধর্মাবচ্ছিন্ন। ঐ ধর্মদ্বয়ের মধ্যে ঘটত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতার অবচ্ছেদক ঘটত্বরূপ ধর্মের সম্বন্ধ সমবায়, অতএব ঐ প্রতিযোগিতা ঘটত্বনিষ্ঠ সমবায় সম্বন্ধাবচ্ছিন্নাবচ্ছেদকতানিরূপিত। ঘটাভাবাভাব-ত্বাবচ্ছিন্ন অপর প্রতিযোগিতার অবচ্ছেদক ঘটাভাবাভাবত্বের সম্বন্ধ স্বরূপসম্বন্ধ। অতএব ঐ প্রতিযোগিতা ঘটাভাবাভাবত্বনিষ্ঠ স্বরূপসম্বন্ধাবচ্ছিন্নাবচ্ছেদকতানিরূপিত। এই রূপেই প্রকৃতে দুইটী পৃথক প্রতিযোগিতা উপপন্ন হয়।

पदे प्रायशः सप्तमी भवति। यथा 'अग्रे वृक्षः कपिसंयोगी, न मूले' इति प्रयोगः।

अव्याप्यवृत्तिरभावः प्रतियोगिसमानाधिकरणो[1] भवति। यथा वृक्षे कपिसंयोगाभावः, वृक्षे कपिसंयोगः कपिसंयोगाभावश्चास्ति।

व्याप्यवृत्तिस्तु प्रतियोगिव्यधिकरणः,[2] यथा—आकाशे रूपाभावः। आकाशे रूपाभाव एवास्ति, न तु रूपमिति।

**অনুবাদ**

অব্যাপ্যবৃত্তিতার অবচ্ছেদকবাচক পদের (ঐ অর্থে) প্রায়শঃ সপ্তমী বিভক্তি প্রযুক্ত হয়। যথা—'অগ্রে বৃক্ষঃ কপিসংযোগী ন মূলে' অর্থাৎ 'অগ্রাবচ্ছেদে বৃক্ষ কপিসংযোগবিশিষ্ট, মূলাবচ্ছেদে নহে' ঐরূপ প্রয়োগ হয়।

অব্যাপ্যবৃত্তি অভাব প্রতিযোগিসমানাধিকরণ অর্থাৎ প্রতিযোগীর সহিত এক অধিকরণে থাকে। যথা 'বৃক্ষবৃত্তি কপিসংযোগাভাব'। বৃক্ষে কপিসংযোগ ও কপিসংযোগাভাব আছে। ব্যাপ্যবৃত্তি অভাব প্রতিযোগিব্যধিকরণ। যথা—আকাশে রূপাভাব, আকাশে রূপের অভাবই থাকে, রূপ থাকে না।

**সুপ্রভা**

'এবমন্যদপি প্রতিযোগি উহ্যম্' এস্থলেও প্রতিযোগিপদে প্রতিযোগিতা প্রভৃতি বুঝিতে হইবে।

অব্যাপ্যবৃত্তি পদার্থের অবচ্ছেদকীভূত দেশ দুই প্রকার, একটি স্বীয় অধিকরণের একদেশ, অপরটী তদ্ভিন্ন দেশ। এইজন্য দেশরূপ অবচ্ছেদকের উদাহরণ দুইটী প্রদর্শিত হইয়াছে।

অব্যাপ্যবৃত্তি কপিসংযোগাভাবাদি,—কপিসংযোগের অধিকরণীভূত বৃক্ষাদি পদার্থে যেমন অব্যাপ্যবৃত্তি ও প্রতিযোগিসমানাধিকরণ, তেমনই কপিসংযোগাদিরূপ প্রতিযোগীর অনধিকরণীভূত বৃক্ষাদিতে উহা ব্যাপ্যবৃত্তি ও প্রতিযোগিব্যধিকরণ। একই পদার্থে ব্যাপ্যবৃত্তিত্ব ও অব্যাপ্যবৃত্তিত্ব এবং প্রতিযোগি-সামানাধিকরণ্য ও প্রতিযোগি-বৈয়ধিকরণ্যরূপ বিরুদ্ধ ধর্ম কিরূপে থাকে এই প্রশ্নের সমাধান বিভিন্ন সম্বন্ধ অবলম্বনেই হইতে পারে। যথা—কপিসংযোগাদির অভাব অবচ্ছিন্ন স্বরূপ সম্বন্ধে অব্যাপ্যবৃত্তি ও প্রতিযোগিসমানাধিকরণ এবং নিরবচ্ছিন্নস্বরূপ সম্বন্ধে উহা ব্যাপ্যবৃত্তি ও প্রতিযোগিব্যধিকরণ। ঐ বিভিন্ন সম্বন্ধদ্বয় ঘটিত ঐ ঐ ধর্মদ্বয় পরস্পর বিরুদ্ধ নহে।

1. প্রতিযোগিনঃ সমানম্ একম্ অধিকরণং যস্য স প্রতিযোগিসমানাধিকরণঃ, প্রতিযোগিনা সহ একত্র স্থিত ইতি যাবৎ।
2. প্রতিযোগিনঃ 'বি' বিরুদ্ধম্ অধিকরণং যস্য সঃ, প্রতিযোগিনঃ অধিকরণে যো ন তিষ্ঠতি।

अभावश्च पुनर्द्विविधः। अन्योन्याभावः, संसर्गाभावश्च। तादात्म्यं (तत्-स्वरूपता, ऐक्यम्, अभेदः) नाम कश्चित् सम्बन्धोऽस्ति। तेन सम्बन्धेन तस्य प्रतियोग्यनुयोगिनोरभेदः प्रतीयते। यथा—'सुन्दरो नरः' इत्यत्र नरसुन्दरयोरैक्यं प्रतीयते। तादात्म्यसम्बन्धेन अभावः (भेदः) अन्योन्याभावः। यस्य अभावस्य प्रतियोगिता तादात्म्यसम्बन्धेनावच्छिन्ना सः अन्योन्याभाव इति। यथा—'घटो न पटः' इति। ततश्च न्यायभाषायाम्—अन्योन्याभावस्य 'तादात्म्यसम्बन्धावच्छिन्नप्रतियोगिता-

**অনুবাদ**

অভাব আবার দুই প্রকার;—অন্যোন্যাভাব ও সংসর্গাভাব। তাদাত্ম্য (তৎস্বরূপতা, ঐক্য বা অভেদ) নামে একটি সম্বন্ধ আছে। সেই সম্বন্ধের সাহায্যে সেই সম্বন্ধের প্রতিযোগী ও অনুযোগী এই উভয়ের অভেদ প্রতীত হয়। যেমন 'সুন্দরো নরঃ' এই স্থলে 'সুন্দর' এবং 'নর' এই দুইটি পদার্থের ঐক্য প্রতীত হয়। তাদাত্ম্য সম্বন্ধে অভাব (ভেদ) অন্যোন্যাভাব। যে অভাবের প্রতিযোগিতা তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্ন সেই অভাবই অন্যোন্যাভাব। যথা—'ঘটো ন পটঃ' এই প্রতীতিসিদ্ধ অভাব। অতএব ন্যায়শাস্ত্রীয় ভাষায় 'তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্ন-

**সুপ্রভা**

কেহ কেহ অধিকরণ ভেদে অভাবের ভেদ মানিয়া ঐ প্রশ্নের সমাধান করেন। যথা—কপিসংযোগাদির অধিকরণে বর্তমান কপিসংযোগাভাব এবং কপিসংযোগাদির অনধিকরণে বর্তমান কপিসংযোগাভাবাদি এক নহে, উহা পরস্পর ভিন্ন। কপিসংযোগাদির অধিকরণে বর্তমান কপিসংযোগাদির অভাবই অব্যাপ্যবৃত্তি ও প্রতিযোগিসমানাধিকরণ, এবং কপি-সংযোগাদির অনধিকরণ বৃক্ষাদিতে বর্তমান কপিসংযোগাদ্যভাবই ব্যাপ্যবৃত্তি ও প্রতিযোগি-ব্যধিকরণ, অতএব বিরুদ্ধ ধর্মদ্বয়ের একত্র সমাবেশের প্রসক্তি হয় না। অধিকরণভেদে কপিসংযোগাদি অব্যাপ্যবৃত্তি পদার্থের অভাব ভিন্ন এ বিষয় মথুরানাথ তর্কবাগীশের 'ব্যাপ্তি-পঞ্চকরহস্যো'ক্ত 'যত্র প্রতিযোগিসমানাধিকরণত্ব-প্রতিযোগিব্যধিকরণত্বলক্ষণবিরুদ্ধধর্মাধ্যাসঃ, তত্রৈবাধিকরণভেদেন অভাবভেদাভ্যুপগমঃ, ন তু সর্বত্র'। এই গ্রন্থ দ্বারা সমর্থিত হয়। ঐ গ্রন্থের অর্থ যথা—'যেখানে অধিকরণভেদেও অভাবের ঐক্য স্বীকার করিলে একত্র প্রতি-যোগিসমানাধিকরণত্ব ও প্রতিযোগিব্যধিকরণত্বরূপ বিরুদ্ধ ধর্মের সমাবেশ প্রসক্ত হয় তথায়ই অধিকরণভেদে অভাব ভিন্ন, কিন্তু সর্বত্র নহে। কপিসংযোগাদিরূপ অব্যাপ্যবৃত্তি পদার্থের অভাব স্থলই সেইরূপ স্থল।

বিশ্বনাথ তর্কপঞ্চানন স্বকৃত কারিকাবলী ও তাহার মুক্তাবলী টীকায় অভাবের এই দুই প্রকার ভেদ ও ঐ দ্বিবিধ অভাবের ঐ রূপই লক্ষণ বর্ণনা করিয়াছেন। যথা—'অভাবস্তু 'দ্বিধা সংসর্গান্যোন্যাভাবভেদতঃ।' (কারিকা)। 'সংসর্গাভাবত্বম্ অন্যোন্যাভাবভিন্নাভাবত্বম্।

निरूपकाभावत्वम् अन्योन्याभावत्वमि'ति लक्षणं पर्यवसितं भवति। अन्योन्याभाव एव भेदः।

अन्योन्याभावभिन्नः अभावः संसर्गाभावः। नञा अभावबोधने यत्र प्रतियोगिपदे अनुयोगिपदे च प्रथमा भवति, तत्र अन्योन्याभावः प्रतीयते। यथा—'घटो न पट' इति।

**অনুবাদ**

প্রতিযোগিতানিরূপকাভাবত্ব অন্যোন্যাভাবত্ব' এই রূপই অন্যোন্যাভাবের নিষ্কৃষ্ট লক্ষণ হয়। অন্যোন্যাভাবই ভেদপদার্থ।

অন্যোন্যাভাব হইতে ভিন্ন অভাব সংসর্গাভাবপদবাচ্য। নঞ্ পদ দ্বারা অভাবের বোধস্থলে যেখানে অভাবের প্রতিযোগী ও অনুযোগীর বাচক পদোত্তর প্রথমা বিভক্তি হয় তথায় অন্যোন্যাভাবের প্রতীতি হয়। যথা—'ঘটো ন পটঃ'

**সুপ্রভা**

অন্যোন্যাভাবত্বম্—তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্নপ্রতিযোগিতাকাভাবত্বম্।' (মুক্তাবলী) ঐ অভাব সম্বন্ধে বিশেষ জ্ঞাতব্য এই যে—ঐ সংসর্গাভাব প্রাগভাব, ধ্বংসাভাব ও অত্যন্তাভাবভেদে তিন প্রকার। বিশ্বনাথ 'প্রাগভাবস্তথা ধ্বংসোঽপ্যত্যন্তাভাব এব চ। এবং ত্রৈবিধ্যমাপন্নঃ সংসর্গাভাব ইষ্যতে'। এই কারিকা দ্বারা উহা ব্যক্ত করিয়াছেন। এবং স্বকৃত সিদ্ধান্তমুক্তাবলী টীকায় ঐ তিনটী অভাবেরই বিশেষ লক্ষণ নিরূপণ করিয়াছেন। যথা—'বিনাশ্যভাবত্বং প্রাগভাবত্বম্' অর্থাৎ যে অভাব বিনাশী বা বিনাশের প্রতিযোগী, অর্থাৎ যে অভাবের বিনাশ আছে তাহাই প্রাগভাব। প্রাক্ অর্থাৎ প্রতিযোগীর উৎপত্তির পূর্ববর্তী অভাব। ঐ অভাব প্রতিযোগিনাশ্য, অর্থাৎ প্রতিযোগীর উৎপত্তি হইলেই ধ্বংস প্রাপ্ত হয়। ঐ অভাবের আদি নাই, অর্থাৎ বস্তুর উৎপত্তির পূর্ববর্তী সর্বকালেই উহা থাকে। এই জন্যই তর্কসংগ্রহকার অন্নং ভট্ট 'অনাদিঃ সান্তঃ প্রাগভাবঃ' অর্থাৎ যে অভাবের আদি নাই, কিন্তু অন্ত বা ধ্বংস আছে তাহাই প্রাগভাব এইরূপে উহার স্বরূপ বর্ণনা করিয়াছেন। বস্তুতঃ প্রাগভাবকে প্রতিযোগিনাশ্য বলিলে উৎপন্ন প্রতিযোগীর উৎপত্তিপ্রসঙ্গ হয়, অতএব উহাকে প্রতিযোগিসামগ্রীনাশ্য বলা হয়। প্রতিযোগীর পূর্বক্ষণেই উহার সামগ্রী সম্বলিত হইয়া থাকে। প্রাগভাব প্রতিযোগীর কারণ অতএব এই কল্পে প্রতিযোগীর উৎপত্তিক্ষণে প্রাগভাবরূপ কারণ না থাকায় পুর্বোক্ত প্রসঙ্গ হয় না। প্রাগভাবস্থলে প্রতিযোগীর ভবিষ্যত্ববোধক 'ঘটো ভবিষ্যতি' ইত্যাদিরূপ প্রয়োগ হয়।

মুক্তাবলীনিরুক্ত ধ্বংসাভাবের লক্ষণ 'জন্যাভাবত্ব'। যে অভাব কোন কারণজন্য অর্থাৎ যে অভাবের কোনও কারণাধীন উৎপত্তি ঘটে, সেই অভাবকেই ধ্বংসাভাব কহে। যথা—'দণ্ডেন ঘটো নষ্টঃ' ইত্যাদি প্রতীতি স্থলীয় ঘটনাশাদিরূপ অভাব। ঐ ধ্বংসাভাবের

यत्र पुनः प्रतियोगिपदे प्रथमा, अनुयोगिपदे च सप्तमी भवति, तत्र नञा संसर्गाभावः प्रतीयते। यथा—'भूतले घटो नास्ति'।

स्थूलत इदमत्रावधेयम्;—अन्योन्यस्मिन् अन्योन्यस्य अभावः ( तादात्म्याभावः, भेद इति यावत् ) अन्योन्याभावः, संसर्गस्य प्रतियोगिनः सम्बन्धस्य अनुयोगिनि अभावः संसर्गाभावः। अन्योन्याभावस्थले प्रतियोग्यनुयोगिनोः घटपटयोः परस्परम् अभेदाभावः ( भेदः ) प्रतीयते। संसर्गाभावस्थले तु प्रतियोग्यनुयोगिनोः घटभूतलयोः

অনুবাদ

এই স্থলে। আর যেখানে প্রতিযোগিবাচক পদোত্তর প্রথমা এবং অনুযোগিবাচক-পদোত্তর সপ্তমী বিভক্তি হয়, তথায় নঞ্ দ্বারা সংসর্গাভাব বোধিত হয়। যথা—'ভূতলে ঘটো নাস্তি' এই স্থলে।

এখানে স্থূলভাবে ইহা লক্ষণীয় যে—পরস্পরে পরস্পরের অভাব ( তাদাত্ম্যাভাব বা ভেদ ) অন্যোন্যাভাব স্থলে সূচিত হয়। সংসর্গের অর্থাৎ প্রতিযোগি-প্রতিযোগিক সম্বন্ধের অভাবানুযোগী পদার্থে অভাব সংসর্গাভাবস্থলে সূচিত হয়।

অন্যোন্যাভাবস্থলে ঘট ও পটরূপ প্রতিযোগী ও অনুযোগী এই দুইটী পদার্থের পরস্পর অভেদাভাব অর্থাৎ ভেদ প্রতীত হয়। কিন্তু সংসর্গাভাবস্থলে ঘট ও ভূতলরূপ প্রতিযোগী ও অনুযোগী এই দুইটী পদার্থের সম্বন্ধ নাই ইহা

সুপ্রভা

আদি বা উৎপত্তি আছে। কিন্তু অন্ত বা ধ্বংস নাই। এই কারণেই তর্কসংগ্রহকার অন্নংভট্ট 'সাদিরনন্তঃ প্রধ্বংসাভাবঃ' এইরূপে উহার স্বরূপ নির্দেশ করিয়াছেন। মুক্তাবলী নিরুক্ত অত্যন্তা-ভাবের লক্ষণ 'নিত্য সংসর্গাভাবত্ব।' তিনটী সংসর্গাভাবের মধ্যে প্রাগভাবের উৎপত্তি না থাকিলেও ধ্বংস আছে। এবং ধ্বংসাভাবের ধ্বংস না থাকিলেও উৎপত্তি আছে অতএব 'উৎপত্তিরহিতত্বে সতি বিনাশরহিতত্ব' বা 'প্রাগভাবাপ্রতিযোগিত্বে সতি ধ্বংসাপ্রতিযোগিত্ব'-রূপ নিত্যত্ব ঐ দুইটী অভাবের কোনটীতেই না থাকায় প্রাগভাব ও ধ্বংসে ঐ লক্ষণ যায় না। এখানে অবশ্য আশঙ্কা হইতে পারে এই যে,—অত্যন্তাভাব যদি নিত্য হয় তবে যে গৃহ হইতে ঘট অপসারিত হইল ঐ ঘট অপসারিত হইবার পর সেই গৃহে ব্যাপকরূপে ঘটাভাব থাকে ইহা সম্মত। কিন্তু ঐ গৃহেই যখন পুনরায় ঘট আনীত হয় তখনও ঐ গৃহে পূর্বের ন্যায়ই ঘটাভাব থাকে ইহা স্বীকার করিতে হয় কারণ ঐ অভাব যেমন নিত্য তেমনই নিষ্ক্রিয় ও অচেতন। অতএব ঐ গৃহে ঘটের সত্ত্বকালেও ঘটাভাবের পূর্ববৎ ব্যাপকরূপেই সত্তানিবন্ধন ঘট ও ঘটাভাবের বস্তুতাত্ত্বিক বিরোধিতা বিলুপ্ত হয়, তাহার ফলে ঘটবত্তাবুদ্ধি ও ঘটাভাববত্তাবুদ্ধির চিরসিদ্ধ বিষয়বিরোধমূলক বৈজ্ঞানিক বিরোধিতাও অসম্ভব হইয়া পড়ে। এবং ঐ গৃহে ঘটের আনয়নের পরও তথায় ঘটাভাবের প্রমাত্মক বুদ্ধির আপত্তি হয়। এই সকল দোষের

सम्बन्धो नास्तीति पर्यवसाने प्रतीतिः। अतएव प्रतियोग्यनुयोगिनोरभेदेऽपि 'घटे घटो नास्ती'ति संसर्गाभावप्रतीतिः।

प्रतियोगितावत् अवच्छेदकता साध्यता-कार्यता-विधेयता-हेतुता-कारणता-प्रकारतादयोऽपि धर्मगताः सापेक्षधर्माः केनचिद्धर्मेण केनचिच्च सम्बन्धेन अवच्छिन्ना भवन्ति। अत्र वृत्तिता-प्रतियोगितास्थलीया युक्तिरेव युक्तिः स्वयमुद्भावनीया। तत्र कियन्ति उदाहरणानि दर्शयामि। अवच्छेदके विशेषणीभूतो धर्मः अवच्छेदकताया अवच्छेदको भवति। अवच्छेदके विशेषणीभूतो धर्मः येन सम्बन्धेन तिष्ठति, स सम्बन्धः

**অনুবাদ**

পর্যবসানে বুদ্ধিগোচর হয়। অতএব প্রতিযোগী ও অনুযোগীর অভেদসত্ত্বেও 'ঘটে ঘটো নাস্তি' এইরূপ সংসর্গাভাবের প্রতীতি হইয়া থাকে।

প্রতিযোগিতার ন্যায় অবচ্ছেদকতা, সাধ্যতা, কার্যতা, বিধেয়তা, হেতুতা, কারণতা, প্রকারতা প্রভৃতি' ধর্মগত সাপেক্ষ ধর্মগুলিও কোনও কোনও ধর্ম ও কোনও কোনও সম্বন্ধ দ্বারা অবচ্ছিন্ন হয়। এস্থলে বৃত্তিতা ও প্রতিযোগিতা-স্থলীয় যুক্তিই যুক্তিরূপে স্বয়ং উদ্‌ভাবনীয়। সেই বিষয়ে কিছু উদাহরণ দেখাইতেছি। অবচ্ছেদক ধর্মাংশে বিশেষণীভূত ধর্ম অবচ্ছেকতার অবচ্ছেদক হয়, অবচ্ছেদকে বিশেষণীভূত ( বিশেষণরূপে ভাসমান ) ধর্ম যে সম্বন্ধে অবচ্ছেদকে থাকে ( বিশেষণরূপে ভাসমান হয় ), সেই সম্বন্ধ অবচ্ছেদকতাবচ্ছেদক সম্বন্ধ হয়।

**সুপ্রভা**

সমাধানের জন্য কল্পনা করা হয় এই যে—সাধারণ স্বরূপ সম্বন্ধ ঐ অত্যন্তাভাবের বৃত্তিতা-নিয়ামক সম্বন্ধ নহে, কিন্তু প্রতিযোগীর তত্তদধিকরণে অসত্ত্বকালীন ভূতলাদি স্বরূপ সম্বন্ধই অত্যন্তা-ভাবের বৃত্তিতার নিয়ামক সম্বন্ধ। গৃহে ঘটের সত্তাকালে ঘটরূপ প্রতিযোগীর গৃহাসত্ত্বকালরূপ কালবিশেষের অভাববশতই তৎকালীন স্বরূপ সম্বন্ধ গৃহে না থাকায় তৎসম্বন্ধে তথায় উক্ত অত্যন্তাভাব থাকিতে না পারায় দোষ সমূহ বারিত হয়। ঐ সম্বন্ধ বিশেষের কথা বিশ্বনাথ 'সিদ্ধান্তমুক্তাবলী' টীকায় উল্লেখ করিয়াছেন। যথা—'এবঞ্চ তত্তৎকালীনং তত্তদ্ভূতলাদিকং তত্তদভাবানাং সম্বন্ধঃ' ঘটকালে গৃহাদিতে ঘটাত্যন্তাভাব বুদ্ধির আশঙ্কা বারণার্থ পরেও বলিয়াছেন। যথা—'যত্র তু ভূতলাদৌ ঘটাদিকমপসারিতং পুনরানীতঞ্চ তত্র ঘটকালস্য সম্বন্ধাঘটকত্বাৎ অত্যন্তাভাবস্য নিত্যত্বেঽপি ঘটকালে ন ঘটাত্যন্তাভাববুদ্ধিঃ'। অর্থাৎ যে ভূতলাদিরূপ অধিকরণে পূর্ববর্তী ঘটের অপসারণের পর আবার ঘটাদি পদার্থ আনীত হইয়াছে, তথায় ঐ ভূতলাদি অধিকরণে ঘটসত্তার কাল ঘটাত্যন্তাভাবের বৃত্তিতানিয়ামক সম্বন্ধের ঘটক নহে ( কিন্তু ঘটের ভূতলাদিতে অসত্ত্বকাল ), এইজন্য অত্যন্তাভাব নিত্য হইলেও ঘটকালে তথায় ঘটাত্যন্তাভাববুদ্ধি হয় না।

अवच्छेदकतावच्छेदकसम्बन्धो भवति। यथा–'दण्डी नास्ति' इत्यत्र दण्डिनि प्रतियोगिनि विशेषणतया उपस्थितो दण्डो दण्डिगत-प्रतियोगितायाः अवच्छेदकः, दण्डश्च दण्डिनि संयोगसम्बन्धेन तिष्ठतीति दण्डगता प्रतियोगितावच्छेदकता संयोग-सम्बन्धावच्छिन्ना। दण्डे च दण्डत्वं विशेषणतया उपस्थितमिति दण्डगतायाः प्रति-योगितावच्छेदकतायाः अवच्छेदकं दण्डत्वम्। दण्डत्वञ्च दण्डे समवायसम्बन्धेन तिष्ठतीति दण्डत्वगता अवच्छेदकता समवायसम्बन्धावच्छिन्ना। दण्डत्वे च किमपि विशेषणतया न प्रतीयत इति दण्डत्वगता अवच्छेदकतावच्छेदकता निरव-

## অনুবাদ

যথা—'দণ্ডী নাস্তি' ইত্যাকার অভাবস্থলে দণ্ডিস্বরূপ প্রতিযোগ্যংশে বিশেষণরূপে উপস্থিত দণ্ড দণ্ডিগত প্রতিযোগিতার অবচ্ছেদক, ঐ দণ্ড দণ্ডীতে সংযোগ সম্বন্ধে থাকে (বিশেষণরূপে ভাসমান)। অতএব দণ্ডগত প্রতিযোগিতাবচ্ছেদকতা সংযোগ সম্বন্ধাবচ্ছিন্ন। দণ্ডেও দণ্ডত্ব বিশেষণরূপে ভাসমান এইজন্য 'দণ্ডত্ব' দণ্ডগত প্রতিযোগিতাবচ্ছেদকতার অবচ্ছেদক ধর্ম। ঐ 'দণ্ডত্ব' আবার দণ্ডে সমবায়রূপ সম্বন্ধে থাকে (ভাসমান), এইজন্য দণ্ডত্বগত অবচ্ছেদকতাবচ্ছেদকতা সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন। দণ্ডত্বরূপ অবচ্ছেদকতাবচ্ছেদক ধর্মাংশে কোনও ধর্ম বিশেষণরূপে ভাসমান হয় না এইজন্য দণ্ডত্বগত অবচ্ছেদকতা নিরবচ্ছিন্ন (কিঞ্চিদ্ধর্মানবচ্ছিন্ন)।

## সুপ্রভা

মূলে সাধ্যতাপদের অর্থ সাধ্যপদার্থগত অনুমিতিনিরূপিত বিধেয়ত্বাখ্যবিষয়তা, বিধেয়তাপদের সাধারণ অর্থ উদ্দেশ্য বিধেয়ভাবস্থলীয় বিধেয়তা। অনুমিতিবিধেয়তা 'পর্বতো বহ্নিমান্ ধূমাৎ' ইত্যাদি ন্যায়স্থলীয় বহ্ন্যাদিরূপ সাধ্যগত বিধেয়ত্বাখ্য বিষয়তা। সাধারণ উদ্দেশ্যবিধেয়ভাবস্থলীয় বিধেয়তা যথা—'ধনবান্ সুখী' ইত্যাদি স্থলীয় সুখাদি পদার্থগত বিধেয়তা। উহা সুখত্বাদিধর্মাবচ্ছিন্ন ও সমবায়াদিসম্বন্ধাবচ্ছিন্ন। ঐরূপ স্বরূপভেদ অবলম্বন করিয়াই 'সাধ্যতা' ও 'বিধেয়তা' ভিন্নরূপে উল্লেখ করা হইয়াছে। কার্যতা ও কারণতার উদাহরণ যথা—'সংযোগসম্বন্ধাবচ্ছিন্ন উৎপত্তিমত্ত্ব' সম্বন্ধে ঘটাদি পদার্থের প্রতি 'স্বজন্যভ্রমিমত্ত্বাদি' সম্বন্ধে দণ্ডাদি কারণ। ঐ স্থলে ঘটাদি পদার্থে কার্যতা ও দণ্ডাদিপদার্থে কারণতা থাকে। ঐ কার্যতার অবচ্ছেদক ধর্ম ঘটত্বাদি ও অবচ্ছেদক সম্বন্ধ সংযোগ সম্বন্ধাবচ্ছিন্ন উৎপত্তিমত্ত্ব, অতএব উক্ত কার্যতা ঘটত্বাদি ধর্মাবচ্ছিন্ন ও উক্তরূপ উৎপত্তিমত্ত্ব সম্বন্ধাবচ্ছিন্ন। উক্তস্থলীয় কারণতার অবচ্ছেদক ধর্ম দণ্ডত্বাদি এবং অবচ্ছেদক সম্বন্ধ স্বজন্যভ্রমিমত্ত্বাদি। অতএব উহা দণ্ডত্বাদিধর্মাবচ্ছিন্ন ও স্বজন্যভ্রমিমত্ত্বাদি সম্বন্ধাবচ্ছিন্ন।

প্রকারতা—জ্ঞানাদিতে কোনও পদার্থাংশে বিশেষণরূপে ভাসমান বস্তুগত বিষয়তা-

न्छिन्ना। ततश्च 'दण्डी नास्ती' त्यस्य नैयायिकभाषामयमर्थः—'समवायसम्बन्धावच्छिन्नदण्डत्वनिष्ठाच्छेदकतानिरूपित-संयोगसम्बन्धावच्छिन्नदण्डनिष्ठावच्छेदकतानिरूपितसंयोगसम्बन्धावच्छिन्नदण्डिनिष्ठप्रतियोगितानिरूपकः अभावः।

येन सम्बन्धेन यत् साध्यते, यत् क्रियते, यत् विधीयते, यो हेतुः, यत् कारणम्,

## অনুবাদ

অতএব ন্যায়শাস্ত্রীয় ভাষায় 'দণ্ডী নাস্তি' এই বাক্যের অর্থ এই যে,—'সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন—(নিরবচ্ছিন্ন বা কিঞ্চিদ্ধর্মানবচ্ছিন্ন) দণ্ডত্বনিষ্ঠাবচ্ছেদকতা নিরূপিত সংযোগ সম্বন্ধাবচ্ছিন্ন দণ্ডনিষ্ঠাবচ্ছেদকতানিরূপিত সংযোগ সম্বন্ধাবচ্ছিন্ন দণ্ডিনিষ্ঠ প্রতিযোগিতানিরূপক অভাব।

যে সম্বন্ধে যে বস্তুর সাধন বা অনুমান করা হয়, যে সম্বন্ধে যে বস্তু উৎপাদিত হয়, যে সম্বন্ধে যে (কোনও উদ্দেশ্য) বিহিত হয়, (অনুমানস্থলে)

## সুপ্রভা

বিশেষ। যথা—'সংযোগেন ঘটবদ্ ভূতলম্' এই জ্ঞানস্থলে ভূতলরূপ বিশেষ্যাংশে ঘট বিশেষণরূপে ভাসমান, অতএব ঘটে ঐ জ্ঞানীয় প্রকারতাখ্য বিষয়তা থাকে। ঐ প্রকারতা ঘটত্বরূপ ধর্মাবচ্ছিন্ন ও সংযোগসম্বন্ধাবচ্ছিন্ন।

'অবচ্ছেদকে বিশেষণীভূতো ধর্মঃ' ইহার অর্থ অবচ্ছেদকাংশে বিশেষণরূপে প্রতীয়মান ধর্ম বুঝিতে হইবে। অন্যথা 'বহ্নিমান্ ধূমাৎ' ইত্যাদি স্থলে বহ্ন্যাদিরূপ সাধ্য যেমন বহ্নিত্ববিশিষ্ট তেমনই তেজস্ত্বাদি বিশিষ্ট বলিয়া তেজস্ত্বাদি ধর্মেও অবচ্ছেদকতার আপত্তি হয়। 'বিশেষণীভূত' এই পদে 'চ্বি' প্রত্যয় দ্বারাই ঐরূপ বিশেষার্থ সূচিত হয় বলিতে পারা যায়। 'দণ্ডশ্চ দণ্ডিনি সংযোগসম্বন্ধেন তিষ্ঠতীতি' ইত্যাদি পরবর্তী সন্দর্ভে 'তিষ্ঠতি' পদের অর্থও 'ভাসতে' এইরূপ করিতে হইবে। তাহা না করিলে সমবায়াদিসম্বন্ধে দণ্ডী অংশে দণ্ডাদিজ্ঞানস্থলীয় 'দণ্ডী নাস্তি' ইত্যাদি প্রতীতিতে দণ্ডাদির অবচ্ছেদকত্ব উহা দ্বারা সমর্থিত হইতে পারে না।

অনুল্লিখ্যমান জাতি ও অখণ্ডোপাধির স্বরূপতঃ (নিষ্প্রকারক) ভান হয় ইহা পূর্বেই বিস্তৃতরূপে বলা হইয়াছে। অতএব 'দণ্ডী নাস্তি' এইরূপ প্রতীতি স্থলে দণ্ডত্ব অনুল্লিখ্যমান জাতি হওয়ায় উহার স্বরূপতই ভান হয়। এই জন্য প্রকৃতস্থলে তদ্গত অবচ্ছেদকতা নিরবচ্ছিন্ন। এখানে নিরবচ্ছিন্নপদের অর্থ সামান্যত অবচ্ছিন্নতাশূন্যত্ব বা কিঞ্চিন্নিষ্ঠাবচ্ছেদকতার অনিরূপকত্ব নহে, কারণ উক্ত দণ্ডত্বনিষ্ঠ অবচ্ছেদকতা কোনও ধর্ম দ্বারা অবচ্ছিন্ন না হইলেও সমবায়রূপ সম্বন্ধ দ্বারা অবচ্ছিন্ন। অতএব উক্ত 'নিরবচ্ছিন্ন' পদের অর্থ 'কিঞ্চিদ্ধর্মানবচ্ছিন্ন' বা কিঞ্চিদ্ধর্মনিষ্ঠ বিলক্ষণাবচ্ছেদকত্বানিরূপকত্ব। উক্ত ধর্মগত অবচ্ছেদকতার বৈলক্ষণ্য সংসর্গাবচ্ছিন্নত্ব। অতএব সম্বন্ধ কিঞ্চিদ্ধর্মস্বরূপ হইলেও 'সম্বন্ধগত সাংসর্গিক অবচ্ছেদকতা সম্বন্ধানবচ্ছিন্ন' এই নিয়মবলে উহাতে ঐ বৈলক্ষণ্য না থাকায় দোষ হয় না।

यश्च प्रकारो भवति, स सम्बन्धः तन्निष्ठसाध्यता-कार्यता-विधेयता-हेतुता-कारणता-प्रकारतानामवच्छेदको भवति। 'सुन्दरो नर' इत्यादौ नरस्य केवलं विशेष्यतयैव प्रतीतिः, तस्य सम्बन्धो न कुत्रापि बोध्यते इति धर्मिगता अधिकरणता-अनुयोगिता-विशेष्यता-पक्षतादयः सापेक्षधर्माः, न केनापि सम्बन्धेन अवच्छिन्नाः, केवलं धर्मेणैव ते अवच्छिन्ना इति।

## অনুবাদ

যে সম্বন্ধে হেতুর উপন্যাস করা হয়, যে সম্বন্ধে যাহা কারণ হয়, যে সম্বন্ধে যে বস্তু (জ্ঞানাদিতে) প্রকারীভূত হয়, সেই সেই সম্বন্ধ তত্তন্নিষ্ঠসাধ্যতা-কার্যতা-বিধেয়তা-হেতুতা-কারণতা ও প্রকারতার যথাক্রমে অবচ্ছেদক সম্বন্ধ হয়। 'সুন্দরো নরঃ' ইত্যাদি স্থলে 'নর' পদার্থের কেবল বিশেষ্যরূপেই প্রতীতি হয়, কোথাও তাহার সম্বন্ধ বোধিত হয় না, অতএব ধর্মিগত অধিকরণতা, অনুযোগিতা, বিশেষ্যতা এবং পক্ষতা প্রভৃতি সাপেক্ষ ধর্মসমূহ কোনও সম্বন্ধ দ্বারা অবচ্ছিন্ন হয় না। তাহারা কেবল ধর্মদ্বারাই অবচ্ছিন্ন হইয়া থাকে।

## সুপ্রভা

কোনও কোনও স্থলে 'বৃত্তিতার' অবচ্ছেদক সম্বন্ধ গ্রহণ করিয়া অধিকরণতায় সম্বন্ধাবচ্ছিন্নত্ব ব্যবহার দেখা যায়। যথা—সিদ্ধান্তলক্ষণ-জাগদীশীতে 'যৎ-প্রতিযোগিতাবচ্ছেদকসম্বন্ধাবচ্ছিন্নাধিকরণতানিরূপিতস্বরূপসম্বন্ধেন' ইত্যাদি। ঐ সকল স্থলে তত্তৎ-সম্বন্ধাবচ্ছিন্নাধিকরণতা পদের অর্থ—তত্তৎসম্বন্ধাবচ্ছিন্নবৃত্তিতানিরূপিত অধিকরণতা। অধিকরণতা ও বিশেষ্যতায় সম্বন্ধাবচ্ছিন্নত্ব স্বীকারে দোষ মৎকৃত 'ন্যায়পরিভাষা' গ্রন্থে দ্রষ্টব্য।

অধিকরণতার সাক্ষাৎ কোনও অবচ্ছেদক সম্বন্ধ না থাকিলেও কোনও কোনও স্থলে স্বনিরূপিত বৃত্তিতার অবচ্ছেদক সম্বন্ধ আদান করিয়া 'সংযোগসম্বন্ধাবচ্ছিন্ন অধিকরণতা' ইত্যাদি ব্যবহার করা হয়।

সখণ্ড ধর্মের প্রতীতি তদংশে নিষ্প্রকারক হয় না, সপ্রকারকই হয়, এই কারণেই মরণস্বরূপ ধর্মাংশে মরণত্বরূপ ধর্ম প্রকাররূপে ভাসে। 'এবমন্যদপি' এস্থলে অন্যপদে 'দণ্ডিমান্ দণ্ডিসংযোগাৎ' ইত্যাদি স্থলীয় দণ্ডত্বাদিরূপ সাধ্যতাবচ্ছেদকতাবচ্ছেদক বোদ্ধব্য।

বহ্নিত্ববিশিষ্ট বা বহ্নিত্বের আশ্রয় অর্থে বহ্নিত্বাবচ্ছিন্নপদ জগদীশ সিদ্ধান্তলক্ষণ দীধিতির টীকায় প্রয়োগ করিয়াছেন; যথা—'বহ্নিত্বাবচ্ছিন্নস্য সর্বস্যৈব ধূমাদিমন্নিষ্ঠাভাবপ্রতিযোগিতাবচ্ছেদকীভূত তদ্ব্যক্তিত্বাবচ্ছিন্নত্বাদব্যাপ্তিরিতি'। অর্থাৎ বহ্নিত্বের আশ্রয় বা বহ্নিত্ব-বিশিষ্ট সকল বহ্নিব্যক্তিই ধূমরূপ হেতুর অধিকরণে বর্তমান 'তদ্ব্যক্তির্নাস্তি' 'এতদ্ব্যক্তির্নাস্তি' ইত্যাদিরূপ অভাবের প্রতিযোগিতাবচ্ছেদক তত্তদ্ব্যক্তিত্বাদ্যবচ্ছিন্ন হওয়ায় অব্যাপ্তি

यो धर्मः साध्यादौ विशेषणतया प्रतीयते, स धर्मः साध्यतादीनामवच्छेदको भवति, यथा—'पर्वतो वह्निमान् धूमात्' इत्यत्रानुमाने पर्वते पक्षे धूमेन हेतुना वह्निः संयोगसम्बन्धेन साध्यते इति यथाक्रमं पर्वतत्वं पक्षतावच्छेदकम्, धूमत्वं हेतुतावच्छेदकम्, वह्नित्वं साध्यतावच्छेदकम्, संयोगश्च साध्यतावच्छेदकः सम्बन्धः, हेतुरपि संयोग-सम्बन्धेनैव कृत इति हेतुतावच्छेदक-सम्बन्धोऽपि संयोग एव।

यत्र साध्यतावच्छेदको धर्मः सखण्डः, तत्र साध्यतावच्छेदकतावच्छेदकोऽप्यस्ति, यथा—'शतायुरप्ययं वृद्धो मरिष्यति मनुष्यत्वात्' इत्यनुमाने मरणं साध्यम्, मरणत्वञ्च साध्यतावच्छेदकम्। मरणञ्च श्वासप्रश्वासविरामत्वरूपं, मरणत्वम् सखण्डोपाधिः

**অনুবাদ**

যে ধর্ম সাধ্যাদি অংশে বিশেষণরূপে প্রতীয়মান হয়, সেই ধর্ম সাধ্যতা প্রভৃতির অবচ্ছেদক ধর্ম হয়। উদাহরণ যথা—'পর্বতো বহ্নিমান্ ধূমাৎ' এইরূপ অনুমান (ন্যায়) স্থলে পর্বতরূপ পক্ষে ধূমরূপ হেতুদ্বারা বহ্নি, সংযোগ সম্বন্ধে সাধিত (অনুমিত) হয়। অতএব উক্তস্থলে পর্বতত্ব, ধূমত্ব ও বহ্নিত্ব যথাক্রমে পক্ষতাবচ্ছেদক হেতুতাবচ্ছেদক ও সাধ্যতাবচ্ছেদক এবং সংযোগসম্বন্ধ সাধ্যতাচ্ছেদক সম্বন্ধ। উক্ত স্থলে ধূমকে সংযোগসম্বন্ধেই হেতু করায় হেতুতাবচ্ছেদক সম্বন্ধও সংযোগ সম্বন্ধ।

যেখানে সাধ্যতাবচ্ছেদক ধর্ম সখণ্ড সেখানে সাধ্যতাবচ্ছেদকতাবচ্ছেদক ধর্মও থাকে। যথা—'এই বৃদ্ধ শতায়ু হইলেও মরিবে, যেহেতু সে মনুষ্য। এই অনুমানে মরণ সাধ্য, মরণত্ব সাধ্যতাবচ্ছেদক। শ্বাস ও প্রশ্বাসের বিরামই মরণপদার্থ, অতএব শ্বাস প্রশ্বাস বিরামত্বরূপ মরণত্ব সখণ্ডোপাধিরূপ ধর্ম। সেই কারণেই মরণত্বরূপ ধর্ম বিশিষ্ট হইয়াই ঐ মরণত্বরূপ প্রকৃতস্থলে

**সুপ্রভা**

হয়। কারণ তাদৃশ অভাবের প্রতিযোগিতাবচ্ছেদকাবচ্ছিন্ন ভিন্ন সাধ্যসামানাধিকরণ্যই সিদ্ধান্তলক্ষণের যথাশ্রুত মূলোক্ত ব্যাপ্তি।

নির্বিকল্পকজ্ঞান যে বিশেষ্য বিশেষণভাব ও বিশেষ্য বিশেষণের সম্বন্ধকে বিষয় করে না ইহা বিশ্বনাথ 'প্রকারতাদিশূন্যং হি সম্বন্ধানবগাহি তৎ' এই কারিকাংশ দ্বারা 'ভাষাপরিচ্ছেদে' প্রতিপাদন করিয়াছেন। উহার অর্থ যথা—'পূর্বোক্ত নির্বিকল্পক জ্ঞান প্রকারতা বিশেষ্যতা প্রভৃতি বিষয়তাশূন্য এবং বিশেষ্য বিশেষণের সংসর্গাবিষয়ক। ঐ নির্বিকল্পকজ্ঞান প্রমা ও অপ্রমা (যথার্থ ও অযথার্থ) কোনও প্রকার জ্ঞানভেদেরই অন্তর্গত নহে। ইহাও 'ভাষাপরিচ্ছেদে' বিশ্বনাথোক্ত 'ন প্রমা নাপি ভ্রমঃ স্যান্নির্বিকল্পম্' এই কারিকাংশ দ্বারা

धर्मः। ततश्च मरणत्वत्वेन धर्मेण मरणत्वमत्र विशेषणीभूतमिति मरणत्वत्वं साध्यतावच्छेदकतावच्छेदकम्। एवमन्यदपि ज्ञेयम्।

अवच्छेदकपदस्य क्वचिद् विशेषणमित्यर्थः। अवच्छिन्नपदस्य च विशिष्टम्, आश्रय इत्यर्थोऽपि भवति। 'अवच्छेदकत्वमात्रेणान्वयः' इत्यत्र अवच्छेदकत्वपदस्य विशेषणत्वमर्थः। 'वह्नित्वावच्छिन्नस्य यस्य कस्यापि' इत्यत्र 'वह्नित्वाश्रयस्य इत्यर्थो बोध्यते।

ज्ञानं द्विविधम्;—निर्विकल्पकं सविकल्पकञ्च। 'निः' नास्ति 'विकल्पः' विशेष्यविशेषणभावः विशेष्यविशेषणयोः सम्बन्धो वा यस्मिन् तत् निर्विकल्पकम्।

অনুবাদ

মরণরূপ সাধ্যাংশ বিশেষণীভূত হওয়ায় মরণত্বত্বরূপ ধর্ম সাধ্যতাবচ্ছেদকতাবচ্ছেদক। এইরূপে অন্যস্থলও জ্ঞেয়।

কোনও স্থলে অবচ্ছেদকপদের অর্থ কেবল বিশেষণ হয়। অবচ্ছিন্নপদের অর্থও বিশিষ্ট বা আশ্রয় এই হয়। 'অবচ্ছেদকত্বমাত্রেণান্বয়ঃ' অর্থাৎ কেবল 'অবচ্ছেদকরূপে অন্বয়।' এই স্থলে 'অবচ্ছেদকত্ব' পদের অর্থ বিশেষণত্ব। 'বহ্নিত্বাবচ্ছিন্নস্য যস্য কস্যাপি' অর্থাৎ 'বহ্নিত্বাবচ্ছিন্ন যে কোনও ব্যক্তির' এইস্থলে বহ্নিত্বাবচ্ছিন্ন ইহার বহ্নিত্বাশ্রয় এইরূপ অর্থ বোধিত হয়।

জ্ঞান দুই প্রকার; নির্বিকল্পক ও সবিকল্পক। ('নিঃ' শব্দার্থ অবর্তমান, 'বিকল্প' শব্দের অর্থ বিশেষ্যবিশেষণভাব বা বিশেষ্য ও বিশেষণের পারস্পরিক

সুপ্রভা

সমর্থিত হয়। উহার কারণ এই যে উক্ত প্রমা ও অপ্রমা দুই জ্ঞানেই প্রকারতা ও বিশেষ্যতা থাকে।

বিশ্বনাথ 'মুক্তাবলী' টীকায় নির্বিকল্পকজ্ঞানে যুক্তি প্রদর্শন করিবার প্রসঙ্গে বলিয়াছেন —'চক্ষুঃসংযোগানন্তরং 'ঘটঃ' ইত্যাকারকং ঘটত্ববিশিষ্টজ্ঞানং ন সম্ভবতি, পূর্বং বিশেষণস্য ঘটত্বাদের্জ্ঞানাভাবাৎ। বিশিষ্টবুদ্ধৌ বিশেষণজ্ঞানস্য কারণত্বাৎ। তথা চ প্রথমতঃ ঘটঘটত্বয়োর্বৈশিষ্ট্যানবগাহ্যেব জ্ঞানং জায়তে। তদেব নির্বিকল্পকম্। তচ্চ ন প্রত্যক্ষম্'। অর্থাৎ ঘটে চক্ষুঃ সংযোগ হওয়ার পর 'ঘটত্ববিশিষ্ট ঘট' এইরূপ জ্ঞান সম্ভবপর নহে, কারণ-পূর্বে ঘটত্বাদিরূপ বিশেষণের জ্ঞান নাই। অথচ বিশিষ্ট বুদ্ধির প্রতি বিশেষণ জ্ঞান কারণ এই নিয়ম বর্তমান। অতএব প্রথম (ঘটে চক্ষুঃ সংযোগের পর) ঘট ও ঘটত্বের পারস্পরিক সম্বন্ধকে বিষয় না করিয়াই (ঘট ঘটত্বে ইত্যাদি আকারের) জ্ঞান হয়। উহাই নির্বিকল্পক জ্ঞান। ঐ নির্বিকল্পক জ্ঞান (সবিকল্পক জ্ঞানের মত) প্রত্যক্ষগ্রাহ্য নহে। বিশেষ জিজ্ঞাসু

निर्विकल्पके हि ज्ञाने केवलं धर्मधर्मिणोः पटत्वपटयोः परस्परमसंसृष्टयोः ( पट-पटत्वे इत्याकारकं ) भानं ( प्रकाशः ) भवति। न तु तयोः सम्बन्धस्यापि भानम्। विषयेन्द्रियसन्निकर्षे सति जायमानं प्राथमिकं प्रत्यक्षं निर्विकल्पकं भवति।

तत्रेदं कारणम् ;—विशिष्ट*बुद्धिं प्रति विशेषणज्ञानस्य हेतुत्वम्। न हि अज्ञात-शुक्लरूपस्य जनस्य 'इदं शुक्लं वस्त्रम्' इति प्रतीतिर्भवति। ततश्च पटे चक्षुःसंयोगात् पूर्वं तत्समकालं वा पटत्वज्ञानस्य नियतमसम्भवात् पटत्वज्ञानं विना पटत्वस्य विशेषणतया पटे ज्ञानासम्भव इति, पटे चक्षुःसंयोगानन्तरं प्रथमं पटत्वस्य ज्ञाने जाते ततो द्वितीयेन ज्ञानेन 'अयं पट' इति पटत्व-विशिष्टबुद्धिर्भवति।

### অনুবাদ

সম্বন্ধ) যে-জ্ঞানে (বিষয়িতাসম্বন্ধে) ঐ বিশেষ্য বিশেষণভাব বা বিশেষ্যও বিশেষণের সম্বন্ধ থাকে না, অর্থাৎ যে জ্ঞান বিশেষ্যবিশেষণভাব বা বিশেষ্যবিশেষণের সম্বন্ধকে বিষয় করে না, সেই জ্ঞান নির্বিকল্পক জ্ঞান। নির্বিকল্পক জ্ঞানে কেবল পটত্ব ও পট (প্রভৃতি) রূপ ধর্ম ও ধর্মীর পরস্পর অসংসৃষ্টরূপে 'পট-পটত্বে' ইত্যাকার (ইত্যাদি) আকারে ভান (প্রকাশ) হয়। কিন্তু তাহাদের (পারস্পরিক) সংসর্গের ভান হয় না।

বিষয়ের সহিত ইন্দ্রিয়ের সন্নিকর্ষ হইলে প্রথম যে প্রত্যক্ষ জ্ঞান উৎপন্ন হয় তাহাই নির্বিকল্পক।

### সুপ্রভা

ব্যক্তি 'জ্ঞানং যন্নির্বিকল্পাখ্যং তদতীন্দ্রিয়মিষ্যতে'—এই কারিকার 'মুক্তাবলী' টীকা প্রভৃতিতে উহার যুক্তি অনুসন্ধান করিবেন।

'চক্ষুঃসংযোগের পূর্বে বা তৎসমকালে পটত্ব জ্ঞান অসম্ভব'—ইহার যুক্তি এই যে, পটত্ব পটরূপ দ্রব্যে সমবায়সম্বন্ধে বর্তমান জাতি। সমবায়সম্বন্ধে দ্রব্যগত বস্তুর প্রত্যক্ষে স্বসংযুক্ত সমবায় বা স্বসংযুক্ত সমবেতত্বসম্বন্ধে ইন্দ্রিয় কারণ। পটে চক্ষুঃ সংযোগের পূর্বে পটরূপ দ্রব্য চক্ষুঃ সংযুক্ত না হওয়ায় উক্তরূপ সম্বন্ধে পটত্বে ইন্দ্রিয় থাকিতে পারে না, চক্ষুঃ সংযোগসমকালে স্বসংযুক্ত সমবেতত্ব সম্বন্ধে ইন্দ্রিয় ঐ পটত্বগত হইলেও পূর্ববর্তী না হওয়ায় চক্ষুঃ সংযোগের পূর্বে ও তৎসমকালে পটত্বপ্রত্যক্ষ সম্ভবপর হয় না। পটে চক্ষুঃ সংযোগের উৎপত্তি হইলেই স্বসংযুক্ত সমবেতত্বরূপ পরম্পরা সম্বন্ধে পটত্বরূপ পটসমবেত জাতিতে চক্ষুঃ স্বরূপ ইন্দ্রিয় থাকায় উহাতে বিষয়তারূপ কার্যতাবচ্ছেদক সম্বন্ধে প্রত্যক্ষ সম্ভবপর হয়।

---

* একস্মিন্ অপরস্য বিশেষণতয়া জ্ঞানং বিশিষ্টবুদ্ধিঃ। বিশিষ্টবুদ্ধৌ একস্মিন্ অপরস্য সম্বন্ধঃ প্রতীয়তে। যথা 'অয়ং ঘটঃ,' 'সুন্দরো নরঃ', ইত্যাদৌ ঘটে ঘটত্বস্য, নরে সৌন্দর্যগুণস্য বিশেষণতয়া প্রতীতিঃ সম্বন্ধস্য চাবগমঃ।

विशेष्यविशेषणभावावगाहि* ज्ञानं सविकल्पकम् (विकल्पेन सहितम्) ज्ञानम्। 'अयं घटः' 'सुन्दरो नरः' इत्यादि विशिष्टज्ञानं सर्वमेव सविकल्पकम्।

द्वितीयप्रत्यक्षं सर्वमेव विशिष्टज्ञानमेव भवति। प्राथमिकेन निर्विकल्पकेन प्रत्यक्षेण अवगतस्य घटत्वादि सामान्यस्य घटादौ विशेषणतया प्रतीतौ बाधाभावात्,

অনুবাদ

ঐ নির্বিকল্পক জ্ঞানের যুক্তি এই,—বিশিষ্টবুদ্ধির প্রতি বিশেষণজ্ঞান কারণ। যে ব্যক্তির শুক্লরূপবিষয়ে জ্ঞান হয় নাই, তাহার 'এইটী শুক্ল বস্ত্র' এইরূপ জ্ঞান হয় না। অতএব পটে চক্ষুঃসংযোগের পূর্বে অথবা চক্ষুঃসংযোগের সমকালে পটত্বজ্ঞান নিয়মিত অসম্ভব বলিয়া পটত্বজ্ঞান ব্যতিরেকে পটত্বের পটাংশে বিশেষণ-রূপে জ্ঞান সম্ভবপর নহে, এই কারণে পটে চক্ষুঃসংযোগের পর প্রথম পটত্বের জ্ঞান হইলে পরে দ্বিতীয় জ্ঞানদ্বারা 'অয়ং পটঃ' এইরূপ বিশিষ্ট বুদ্ধির সম্বলন হয়।

বিশেষ্যবিশেষণভাবকে বিষয় করিয়া যে জ্ঞান হয়, সেই জ্ঞানই সবিকল্পক অর্থাৎ পূর্বোক্ত বিকল্পসম্বলিত জ্ঞান। 'অয়ং ঘটঃ', সুন্দরো নরঃ' ইত্যাদি আকারের সমস্ত বিশিষ্টজ্ঞানই সবিকল্পক জ্ঞান।

দ্বিতীয় (প্রথম প্রত্যক্ষভিন্ন) প্রত্যক্ষ সবগুলিই বিশিষ্টজ্ঞানই হয়। কারণ প্রথমোৎপন্ন নির্বিকল্প প্রত্যক্ষ দ্বারা ঘটত্বাদিরূপ সামান্য অবগত হওয়ার পর ঘটাদিরূপ ধর্মী পদার্থাংশে উহার বিশেষণরূপে প্রতীত হইতে কোনও বাধা থাকে না। কিন্তু তৃতীয় (তদুত্তরজাত) প্রত্যক্ষ প্রায় বিশিষ্টবৈশিষ্ট্যাবগাহী অর্থাৎ বিশিষ্ট ধর্মের বৈশিষ্ট্য অর্থাৎ সম্বন্ধকে বিষয় করিয়াই হয়। যথা—

সুপ্রভা

ন্যায়শাস্ত্রীয় রীতি অনুসারে 'সামানাধিকরণ্যে' এবং 'অবচ্ছেদাবচ্ছেদে' বিধেয়ের বিধান বুঝিতে হইলে বুঝিতে হইবে এই যে,—'সংযোগেন পর্বতো বহ্নিমান্' ইত্যাদি রূপ অনুমিতি স্থলে পর্বত পক্ষ (বিশেষ্য বা উদ্দেশ্য), বহ্নি বিধেয় (সাধ্য), সংযোগ সাধ্যতাব-চ্ছেদক বা বিধেয়তাবচ্ছেদক সম্বন্ধ। পর্বতত্ব পক্ষতাবচ্ছেদক, বহ্নিত্ব সাধ্যতাবচ্ছেদক। প্রকৃত-স্থলে পক্ষে যেমন পক্ষতা (বিশেষ্যতা বা উদ্দেশ্যতা) ও বহ্নিতে বিধেয়তা বা সাধ্যতা আছে সেইরূপ সংযোগরূপ সাধ্যতাবচ্ছেদকসম্বন্ধে সংসর্গতারূপ ধর্ম আছে। পক্ষগত বিশেষ্যতা বা উদ্দেশ্যতা যেমন পক্ষতাবচ্ছেদকীভূত পর্বতত্বাবচ্ছিন্ন এবং বহ্নিগত বিধেয়তা যেমন বহ্নিত্বাব-চ্ছিন্ন, সেইরূপ সংযোগগত সংসর্গতা সংযোগরূপ সম্বন্ধাংশে বিশেষণরূপে ভাসমান সংযোগত্ব দ্বারা অবচ্ছিন্ন। পক্ষতাবচ্ছেদক সামানাধিকরণ্যে সাধ্যের বিধান স্থলে 'সংযোগেন বহ্নিমান'

* অবগাহনং ভাসনং ভানং বিষয়ীকরণং প্রকাশনঞ্চ ইত্যেতে শব্দাঃ সমানার্থকাঃ। সুতরাং অবগাহতে ভাসতে ভাতি বিষয়ীক্রিয়তে প্রকাশতে ইতি ক্রিয়াপদানামপি একরূপ এবার্থঃ।

'তৃতীয়ন্তু প্রত্যক্ষং প্রায়শো বিশিষ্টবৈশিষ্ট্যাবগাহি* ভবতি। যথা—কৃষ্ণপশুপূর্ণা পশুশালা ইতি। অত্র কৃষ্ণরূপবিশিষ্টস্য পশোঃ পশুশালায়াং সম্বন্ধো ভাসতে। 'দণ্ডিপূর্ণো মঠ' ইতি জ্ঞানে দণ্ডবিশিষ্টস্য পুরুষস্য বৈশিষ্ট্যং (সম্বন্ধঃ) মঠে প্রতীয়তে।

বিশিষ্টজ্ঞানে একং বিশেষ্যম্ অপরং বিশেষণং ভবতি। বিশেষ্যস্যৈব উদ্দেশ্যমিতি নামান্তরম্। বিশেষণস্য প্রকার ইতি। যথা—'সুন্দরো নরঃ' ইত্যত্র নরো বিশেষ্যঃ, সৌন্দর্যং প্রকারঃ, বিশেষ্যে প্রকারে চ যদ্ বিশেষণতয়া প্রতীয়তে তদ্ যথাক্রমং বিশেষ্যতাবচ্ছেদকং প্রকারতাবচ্ছেদকঞ্চ ভবতি। যথা—'মৃন্ময়োঽয়ং গিরিঃ, আশ্বিনে মাসি মনোহরপুষ্পসমৃদ্ধো ভবতি'। ইত্যাদৌ গিরৌ বিশেষ্যে মৃত্তিকা গিরিত্বঞ্চ বিশেষ্যতাবচ্ছেদকম্, মৃত্তিকাত্বন্তু বিশেষ্যতাবচ্ছেদকাবচ্ছেদকম্। এবং মনোহরপুষ্পসমৃদ্ধৌ

অনুবাদ

'কৃষ্ণপশুপূর্ণা পশুশালা' অর্থাৎ পশুশালাটী কৃষ্ণবর্ণ পশুপূর্ণ (পশুবিশিষ্ট), এই স্থলে কৃষ্ণরূপবিশিষ্ট পশুর পশুশালায় সম্বন্ধ প্রতীত হয়। 'দণ্ডিপূর্ণো মঠঃ', মঠ দণ্ডিপরিপূর্ণ (দণ্ডিবিশিষ্ট), এই জ্ঞানে দণ্ডবিশিষ্ট পুরুষের বৈশিষ্ট্য অর্থাৎ সম্বন্ধ মঠে প্রতীত হইয়া থাকে।

বিশিষ্টজ্ঞানে একটী বিশেষ্য ও অপরটী বিশেষণ হয়। 'উদ্দেশ্য' ইহা বিশেষ্যেরই নামান্তর। 'প্রকার' ইহা বিশেষণের নামান্তর। যথা—'সুন্দরো নরঃ' এইস্থলে 'নর' বিশেষ্য এবং সৌন্দর্য প্রকার। বিশেষ্যাংশে ও প্রকারাংশে যাহা বিশেষণরূপে প্রতীত হয়, তাহা যথাক্রমে বিশেষ্যতাবচ্ছেদক ও প্রকারতাবচ্ছেদক। যথা—'মৃন্ময়োঽয়ং গিরিঃ, আশ্বিনে মাসি মনোহরপুষ্পসমৃদ্ধো ভবতি' অর্থাৎ এই মৃত্তিকাময় গিরি, আশ্বিনমাসে মনোহর পুষ্পসমৃদ্ধিবিশিষ্ট হয়, এই স্থলে গিরিরূপ বিশেষ্যে মৃত্তিকা ও গিরিত্ব বিশেষ্যতাবচ্ছেদক, মৃত্তিকা ও গিরিত্ব বিশেষ্যতাবচ্ছেদক, মৃত্তিকাত্ব বিশেষ্যতাবচ্ছেদকতাবচ্ছেদক। মনোহর পুষ্পসমৃদ্ধিরূপ প্রকারীভূত ধর্মাংশে মনোহরপুষ্প বিশেষণ, তাহাতে (ঐ পুষ্পাংশে) মনোহরত্ব এবং পুষ্পত্ব

সুপ্রভা

এখানে কেবল সংযোগত্ব এবং 'মহানসীয় সংযোগেন বহ্নিমান্' এখানে কেবল মহানসীয়ত্ব সংযোগত্ব এই ধর্মদ্বয় সংসর্গতাবচ্ছেদক, অতএব প্রকৃতস্থলীয় প্রথম সংসর্গতা—সংযোগত্ব মাত্রাবচ্ছিন্ন ও দ্বিতীয় সংসর্গতা—মহানসীয়ত্ব ও সংযোগত্ব ধর্মদ্বয়মাত্রাবচ্ছিন্ন।

পক্ষতাবচ্ছেদক ধর্মাবচ্ছেদে পক্ষে সাধ্যের বিধানস্থলে সংযোগত্বাদিরূপ ধর্মই কেবল সংসর্গতাবচ্ছেদকরূপে ভাসমান হয় না, পরন্তু 'সংযোগেন পর্বতো বহ্নিমান্' ইত্যাকার জ্ঞান

* বিশিষ্টস্য বিশেষণসম্বদ্ধস্য বৈশিষ্ট্যং সম্বন্ধং অবগাহতে বিষয়ী করোতি ইতি বিশিষ্টবৈশিষ্ট্যাবগাহি।

प्रकारे मनोहरपुष्पं विशेषणम् तत्र च मनोहरत्वम् पुष्पत्वञ्च विशेषणतया प्रतीयत इति। पुष्पं प्रकारतावच्छेदकं मनोहरत्वं पुष्पत्वञ्च उभयमेव प्रकारतावच्छेदकतावच्छेदकम्।

विशेष्ये विशेष्यता प्रकारे च प्रकारता वर्तते। ते च परस्परं निरूप्यनिरूपकभावापन्ने। विशेष्यतानिरूपिता प्रकारता भवति, प्रकारतानिरूपिता च विशेष्यतेति, एवं प्रकारता विशेष्यनिरूपिता भवति विशेष्यता च प्रकारनिरूपिता भवति। एतत् सर्वं वृत्तितावर्णनास्थले उक्तप्रायमेव।

विशेषणं द्विविधम् ;—सिद्धं साध्यञ्च। सिद्धं पूर्वावगतं विशेषणम्, विशेष्यस्य इतरेभ्यो व्यावर्तनाय विशेष्यान्तरा प्रयुज्यते। साध्यञ्च पूर्वमप्राप्तं प्राधान्येन विधीयते। साध्यस्य विधेयमिति नाम। यथा—'दयादाक्षिण्यादिगुणैरलङ्कृतो

অনুবাদ

বিশেষণরূপে প্রতীত হয়, অতএব পুষ্প প্রকারতাবচ্ছেদক এবং মনোহরত্ব ও পুষ্পত্ব এই দুইটী ধর্মই প্রকারতাবচ্ছেদকতাবচ্ছেদক।

বিশেষ্যে বিশেষ্যতা ও প্রকারে প্রকারতা থাকে। উহারা দুইটী পরস্পর নিরূপ্যনিরূপকভাবাপন্ন। যথা—বিশেষ্যতানিরূপিত প্রকারতা এবং প্রকারতানিরূপিত বিশেষ্যতা। এই সকল বৃত্তিতার বর্ণনাস্থলে প্রায়ই সূচিত হইয়াছে।

বিশেষণ দুই প্রকার ; সিদ্ধ ও সাধ্য। যে বিশেষণ পূর্বে জ্ঞাত তাহা সিদ্ধ বিশেষণ। উহা বিশেষ্য ভিন্ন পদার্থকে বিশেষ্য হইতে পৃথক্ করিবার জন্য বিশেষ্যের গর্ভে প্রযুক্ত হয়। পূর্বে যাহা জ্ঞাত নহে তাহা সাধ্য, উহা বিশেষ্যাংশে প্রধানভাবে (মুখ্যপ্রকাররূপে) বিহিত হইয়া থাকে। সাধ্যের নাম 'বিধেয়'। উদাহরণ যথা—'দয়াদাক্ষিণ্যাদিগুণযুক্ত পিতৃভক্ত এই রাম সকলের নমস্য' এই স্থলে

সুপ্রভা

হইলেও তথায় সংযোগত্ব যেমন সংসর্গতাবচ্ছেদকরূপে ভাসমান হয়, সেইরূপ পর্বতত্বব্যাপক বহ্নিপ্রতিযোগিকত্বরূপ আর একটি ধর্মও সংসর্গতাবচ্ছেদকরূপে প্রতীত হয়। অতএব ঐ পক্ষতাবচ্ছেদক ধর্মাবচ্ছেদে সাধ্যবিধান স্থলীয় সংযোগগত সংসর্গতা যেমন সংযোগত্বাবচ্ছিন্ন তেমনই পর্বতত্বব্যাপকবহ্নিপ্রতিযোগিকত্বাবচ্ছিন্ন। ঐ সংসর্গতাবচ্ছেদক ধর্মের ঘটকরূপে বহ্নিস্বরূপ সাধ্যাংশে পর্বতত্বব্যাপকত্ব অবগাহন করে বলিয়া ঐ অবচ্ছেদকাবচ্ছেদে পর্বতে বহ্নির জ্ঞান ভ্রমাত্মক, কিন্তু সামানাধিকরণ্য মাত্রে জ্ঞানস্থলে উক্তরূপ ব্যাপকত্ব অবগাহন না করায় পর্বতত্ব সামানাধিকরণ্যে উক্তরূপ জ্ঞান ভ্রমরূপ নহে। কারণ সকল পর্বতে বহ্নির সত্তামূলক বহ্নিতে পর্বতত্বব্যাপকত্ব না থাকিলেও যৎকিঞ্চিৎ পর্বতে বহ্নি থাকায় উক্ত সামানাধিকরণ্যমাত্রে পর্বতে বহ্নির জ্ঞান যথার্থ।

जनकानुरक्तोऽयं रामः सर्वैर्नमस्य' इत्यत्र विशेष्यस्य रामस्य दयादाक्षिण्यादिगुणैर-लङ्कृतत्वं जनकानुरक्तत्वञ्च पूर्वावगतमिति सिद्धं विशेषणम् इतरव्यावर्तनाय विशेष्य-मध्ये प्रयुक्तम्। नमस्यत्वन्तु पूर्वमसिद्धमिति विधीयते। विधेयस्य विधानञ्च क्वचित् विशेष्यतावच्छेदकसामानाधिकरण्येन, क्वचिच्च विशेष्यतावच्छेदकावच्छेदेन भवति।

यस्मिन् कस्मिन्नपि विशेष्ये यद्विधानं तत् विशेष्यतावच्छेदकसामानाधिकरण्येन (विशेष्यतावच्छेदकस्य समाने एकस्मिन् अधिकरणे वृत्तितया) विधानम्। यथा—'ब्राह्मणो विद्वान् भवति' इत्यनेन न सर्व एव ब्राह्मणा विद्वांसो भवन्तीति विधीयते, किन्तु यत्र यत्र ब्राह्मण्यं वर्तते तेषां मध्ये केषुचित् विद्या वर्तत इति। यत्र यत्र

## অনুবাদ

বিশেষ্যভূত রামের দয়াদাক্ষিণ্যাদিগুণযুক্তত্ব ও পিতৃভক্তত্বরূপ ধর্ম পূর্বে জ্ঞাত বলিয়া উহা সিদ্ধ বিশেষণ এবং ইতর পদার্থ হইতে রামকে পৃথক্‌রূপে বুঝাইবার জন্য উহা বিশেষ্যগর্ভে বিশেষণরূপে প্রযুক্ত হইয়াছে। কিন্তু তদ্‌গত নমস্যত্বরূপ ধর্ম পূর্বে অবগত নহে। অতএব উহা বিধেয় বা মুখ্য প্রকাররূপে বিহিত হইয়া থাকে।

বিধেয় পদার্থের বিধান কোথাও বিশেষ্যতাবচ্ছেদক ধর্মের সামানাধিকরণ্যে, আর কোথাও বিশেষ্যতাবচ্ছেদক ধর্মাবচ্ছেদে হয়।

যে কোনও এক বিশেষ্য পদার্থে যে বিধান উহা বিশেষ্যতাবচ্ছেদক ধর্মের সামানাধিকরণ্যে বিধান অর্থাৎ বিশেষ্যতাবচ্ছেদক ধর্মের সমান অর্থাৎ এক বা অভিন্ন অধিকরণে বর্তমানরূপে বিধান। যথা—'ব্রাহ্মণত্ববিশিষ্ট ব্যক্তি বিদ্বান্ হয়' ইহা দ্বারা সকল ব্রাহ্মণই বিদ্বান্ হয় এরূপ বিহিত হয় না, যাহাতে যাহাতে ব্রাহ্মণত্ব বিদ্যমান তাহার মধ্যে কতিপয় ব্রাহ্মণে বিদ্যা অর্থাৎ বিদ্বত্তা থাকে, ইহাই বিহিত হয়।

## সুপ্রভা

কেহ কেহ বলেন যে পক্ষতাবচ্ছেদকাবচ্ছেদে সাধ্যের জ্ঞানস্থলে সাধ্যতাবচ্ছেদক সংসর্গাংশে পক্ষতাবচ্ছেদক ব্যাপক সাধ্যপ্রতিযোগিকত্ব বিশেষণরূপে ভাসমান হয় না, পরন্তু পক্ষতাবচ্ছেদক ব্যাপকত্বরূপ পক্ষতাবচ্ছেদকাবচ্ছেদ্যত্ব সাধ্যাংশে প্রকার রূপেই ভাসমান হয়। তথায় জ্ঞানের আকার 'সংযোগেন পর্বতত্বাবচ্ছেদ্য বহ্নিমান্ পর্বতঃ' ইত্যাদি। সামানাধিকরণ্যমাত্র স্থলে 'সংযোগেন বহ্নিমান্ পর্বতঃ' ইত্যাদি। জগদীশ তর্কালঙ্কার পক্ষতা-দীধিতির ব্যাখ্যায় উক্ত মতের উল্লেখ ও তৎখণ্ডন করিয়াছেন ;—যথা—'যত্তু পর্বতত্বাবচ্ছেদ্যত্বম্ অবচ্ছেদ্যতাসম্বন্ধেন পর্বতত্বাদিকং বা সাধ্যাংশে প্রকারতয়ৈবানুমিতৌ ভাসতে। তথা চ 'পর্বতত্বাবচ্ছেদ্য বহ্নিমান্' ইত্যেব 'পর্বতত্ববদ্ বহ্নিমা'নিত্যেব বা অনুমিতিরিতি প্রাচীনাঃ, তত্তুচ্ছম্' ইতি। অর্থাৎ

विशेष्यतावच्छेदकं वर्तते, तत्र सर्वत्रैव (अर्थात् सर्वस्मिन्नेव विशेष्ये) विधेयस्य विधानं विशेष्यतावच्छेदकावच्छेदेन (विशेष्यतावच्छेदकस्य अवच्छेदेन व्याप्त्या) विधानम्। यथा—'मनुष्यो मरणशीलः' इत्यनेन न केषुचित् मनुष्येषु मरणशीलत्वं विधीयते। किन्तु सर्वेष्वेव मनुष्येषु। मनुष्यत्वं व्याप्य सर्वेष्वेव मनुष्येषु मरणशीलत्वं विधीयत इति।

### অনুবাদ

যেখানে যেখানে বিশেষ্যতাবচ্ছেদক ধর্ম বর্তমান, সেই সকল স্থানেই অর্থাৎ সমগ্র বিশেষ্য পদার্থেই বিধেয় বস্তুর বিধানই বিশেষ্যতাবচ্ছেদকাবচ্ছেদে অর্থাৎ বিশেষ্যতাবচ্ছেদকের ব্যাপ্তিসহকারে বা বিশেষ্যতাবচ্ছেদক ধর্মের ব্যাপকরূপে বিধান। যথা—'মনুষ্য মরণশীল' ইহা দ্বারা কতিপয় মনুষ্যে মরণশীলত্ব বিহিত হয় না, কিন্তু সকল মনুষ্যেই মরণশীলত্ব বিহিত হয়। ঐ স্থলে মনুষ্যত্ব ব্যাপিয়া সমস্ত মনুষ্যেই মরণশীলত্ব বিহিত। (অতএব উক্তস্থলে বিশেষ্যতাবচ্ছেদকাবচ্ছেদে সাধ্য বিধান।)

### সুপ্রভা

প্রাচীনগণ যে বলেন;—পর্বতত্বাবচ্ছেদ্যত্ব (পর্বতত্বব্যাপকত্ব) অথবা অবচ্ছেদ্যতাসম্বন্ধে পর্বতত্বাদি ধর্ম অনুমিতিস্থলে সাধ্যাংশে প্রকাররূপেই প্রতীত হয়। তাহার ফলে, 'পর্বতঃ পর্বতত্বাবচ্ছেদ্যবহ্নিমান্' কিংবা 'অবচ্ছেদ্যতাসম্বন্ধেন পর্বতত্ববদ্ বহ্নিমান্' ইত্যাকারই অনুমিতি হয়। উক্ত মত সমীচীন নহে।

উক্ত কারণে পূর্বোক্তরূপ বিধেয়তাবচ্ছেদক সংসর্গগর্ভে পক্ষতাবচ্ছেদকধর্মব্যাপকত্বের ভানাভানপ্রযুক্ত সামানাধিকরণ্যে ও অবচ্ছেদকাবচ্ছেদে জ্ঞানের পারস্পরিক বৈলক্ষণ্য পক্ষই গ্রাহ্য।

একই বস্তুতে যদি দুইটি বিষয়তা বর্তমান হয়, তবে ঐ দুইটী বিষয়তা পরস্পর অভিন্ন ইহা জগদীশপ্রমুখ গ্রন্থকারগণ স্বীকার করেন। যথা—'দণ্ডবৎপুরুষবান্ দেশঃ' ইত্যাদি স্থলে পুরুষে দণ্ডপ্রকারতানিরূপিত বিশেষ্যতা এবং দেশগত বিশেষ্যতানিরূপিত প্রকারতা এই দুইটী বিষয়তা থাকে, ঐ বিশেষ্যতা ও প্রকারতারূপ বিষয়তা দুইটী পরস্পর অভিন্ন। অতএব উক্ত জ্ঞানের বিশেষ পরিচয়ার্থ বলা যায় যে, উক্ত জ্ঞান দণ্ডত্বাবচ্ছিন্নপ্রকারতানিরূপিত পুরুষত্বাবচ্ছিন্ন-বিশেষ্যত্বাভিন্ন প্রকারতানিরূপিত দেশত্বাবচ্ছিন্ন বিশেষ্যতানিরূপক। গদাধর ভট্টাচার্য উক্ত মতে দোষারোপ করিয়া ঐ মত পরিহারপূর্বক ঐ রূপ দুইটী বিষয়তার পরস্পর অবচ্ছেদ্যাব-চ্ছেদকভাব স্বীকার করিয়াছেন। তন্মতে ঐ জ্ঞান দণ্ডত্বাবচ্ছিন্ন প্রকারতা নিরূপিত পুরুষত্বা-বচ্ছিন্ন বিশেষ্যত্বাবচ্ছেদ্য প্রকারতানিরূপিত দেশত্বাবচ্ছিন্নবিশেষ্যতানিরূপক। ঐ মত বৈষম্যের বিবরণ তত্ত্বচিন্তামণির অনুমিতি প্রকরণে গাদাধরী টীকায় দ্রষ্টব্য।

विधेये मुख्यप्रकारता तिष्ठति। मुख्यप्रकारतानिरूपिता विशेष्यता च मुख्य-विशेष्यता भवति। विधेयभिन्ने या प्रकारता सा न मुख्या। एवं या च विशेष्यता मुख्यप्रकारतानिरूपिता न भवति सापि न मुख्यविशेष्यता। अतएव 'जनकानुरक्तोऽयं रामः पूज्यः' इत्यत्र पूज्यत्वरूपविधेयनिष्ठा प्रकारता मुख्या, तन्निरूपितैव च रामनिष्ठा विशेष्यता मुख्या। जनकानुरक्तत्वरूपविशेषणनिष्ठा च प्रकारता न मुख्या, सुतरां तन्निरूपिता रामनिष्ठा विशेष्यतापि न मुख्या।

पुनश्च ज्ञानं द्विविधम्, निश्चयः संशयश्चेति। यत्र ज्ञाने एकमेव, तदेव तदभाव एव वा प्रकारतया भासते, स निश्चयः। यस्मिंस्तु पुनः तत् तदभावश्च

অনুবাদ

যে বস্তু বিধেয়, তাহাতে মুখ্য প্রকারতা থাকে। এবং যে বিশেষ্যতা মুখ্য-প্রকারতানিরূপিতা তাহা মুখ্য বিশেষ্যতা। বিধেয় ভিন্ন বস্তুগত যে প্রকারতা উহা মুখ্য প্রকারতা নহে। এবং যে বিশেষ্যতা মুখ্যপ্রকারতা নিরূপিত নহে, উহা মুখ্যবিশেষ্যতা নহে। অতএব 'পিতৃভক্ত এই রাম পূজনীয়' এইস্থলে পূজনীয়ত্বরূপ বিধেয়গত প্রকারতা মুখ্য প্রকারতা। ঐ মুখ্যপ্রকারতানিরূপিত রামগত বিশেষ্যতাই মুখ্য বিশেষ্যতা। পিতৃভক্তত্বরূপ বিশেষণগত প্রকারতা মুখ্যপ্রকারতা নহে সুতরাং ঐ প্রকারতানিরূপিত রামনিষ্ঠ বিশেষ্যতাও মুখ্যবিশেষ্যতা নহে।

পুনরায় জ্ঞান দ্বিবিধ; নিশ্চয় ও সংশয়। যে জ্ঞানে একই মাত্র বস্তু অর্থাৎ ভাব অথবা অভাবই মাত্র প্রকাররূপে ভাসমান হয়, তাহা নিশ্চয়। কিন্তু যে

সুপ্রভা

ঐ সিদ্ধান্তানুসারে জগদীশাদি মতে বিধেয়তার সহিত অভিন্ন প্রকারতা মুখ্য প্রকারতা, এবং বিধেয়তানাত্মক বা বিধেয়তাভিন্ন প্রকারতা গৌণ প্রকারতা, উহা মুখ্য প্রকারতা নহে। গদাধর মতে বিধেয়ত্বাবচ্ছেদ্য প্রকারতা মুখ্য প্রকারতা, এবং বিধেয়ত্বানবচ্ছেদ্য প্রকারতা গৌণ প্রকারতা, উহা মুখ্য প্রকারতা নহে।

'বিধেয়ে মুখ্য প্রকারতা থাকে' এই নিয়ম বিধেয় প্রকারক জ্ঞান স্থলেই বুঝিতে হইবে। কারণ বিধেয় বিশেষ্যক 'পর্বতে বহ্নিঃ' ইত্যাদি জ্ঞানস্থলে বহ্নি প্রভৃতি বিধেয় পদার্থে মুখ্য প্রকারতা থাকে না এবং বিধেয় ভিন্ন পর্বতাদি পদার্থে মুখ্য প্রকারতা থাকে।

ভাষাপরিচ্ছেদ-কারিকায় বিশ্বনাথ 'নিশ্চয়' ও 'সংশয়' এই দ্বিবিধ জ্ঞানের স্বরূপ বর্ণনা যেরূপ করিয়াছেন মূলকারের বর্ণনা তদনুসারী। বিশ্বনাথ বলিয়াছেন যথা—'তদভাবা-প্রকারা ধীস্তৎপ্রকারা তু নিশ্চয়ঃ'। অর্থাৎ জ্ঞানে যে ধর্ম প্রকাররূপে ভাসমান হইবে উহার অভাব প্রকার না হইয়া যদি ঐ ধর্মই মাত্র প্রকার হয়, তবে উহাই তদ্ধর্মের নিশ্চয়। মূলকার

**উভয়মেব ভাসতে, স সংশয়ঃ। যথা—'অয়ং মানুষঃ' ইতি নিশ্চয়ঃ, 'দীর্ঘোঽয়ং মানুষো ন বা' ইতি সংশয়ঃ। পূর্বত্র একমেব মনুষ্যত্বং প্রকারঃ, পরত্র মনুষ্যত্বং তদভাবশ্চ**

## অনুবাদ

**জ্ঞানে ভাব ও অভাব উভয় বস্তুই ( প্রকাররূপে ) ভাসমান হয়, তাহা সংশয়। যথা—'এই ব্যক্তি মনুষ্য' ইহা নিশ্চয়। 'এই দীর্ঘাকার ব্যক্তি মনুষ্য কিনা'? ইহা সংশয়। পূর্বস্থলে ( 'এই ব্যক্তি মনুষ্য' এই জ্ঞানে ) একমাত্র মনুষ্যত্বই প্রকার।**

## সুপ্রভা

'তদেব তদভাব এব বা' এই বাক্যস্থ ইতর ব্যাবর্তক এব শব্দের উপন্যাস দ্বারা প্রকারীভূত ধর্মের অভাবরূপ ইতরের ব্যাবর্তন বুঝাইয়া বিশ্বনাথেরই আনুগত্য রক্ষা করিয়াছেন। কিন্তু বিশ্বনাথ ও প্রকৃত মূলকার উভয়ের প্রদর্শিত নিশ্চয়ের স্বরূপই যথাশ্রুত রূপে দোষমুক্ত নহে। কারণ 'পর্বতো বহ্নিমান্ জলং বহ্ন্যভাববৎ' এই সমূহালম্বন জ্ঞানে বহ্নি ও বহ্ন্যভাব নিশ্চয় লক্ষণ সমন্বয় হয় না, যেহেতু উক্ত জ্ঞানে যেমন বহ্নি প্রকার হইয়াছে, তেমনই বহ্ন্যভাব প্রকার হইয়াছে এবং যেমন বহ্ন্যভাব প্রকার হইয়াছে তেমনই বহ্ন্যভাবের অভাবরূপ বহ্নিও প্রকার হইয়াছে।

তৎপ্রকারতা ও তদভাবপ্রকারতায় একধর্মাবচ্ছিন্নবিশেষ্যতানিরূপিতত্ব নিবেশ করিলেও 'বহ্নিমান্ বহ্ন্যভাববাংশ্চ পর্বতঃ' ইত্যাদি নিশ্চয়ে অব্যাপ্তি হয়, অতএব উভয় প্রকারতায় একবিশেষ্যতানিরূপিতত্ব নিবেশ করিতে হইবে। 'বহ্নিমান্ বহ্ন্যভাববাংশ্চ পর্বতঃ' ইত্যাদি সমূহালম্বন বা সমুচ্চয়াত্মক জ্ঞানে একাধিক বিশেষ্যতা। উহা গদাধর মতে পরস্পর ভিন্ন, অবচ্ছেদ্যাবচ্ছেদকভাবাপন্ন। ঐ মতানুসারেই পরিষ্কার বুঝিতে হইবে।

ঐরূপ নিবেশ করিলেও 'বহ্নিতদভাববৎ পর্বতবান্ দেশঃ' ইত্যাদিরূপ 'একত্র দ্বয়ং' এই রীতিতে যে নিশ্চয়াত্মক জ্ঞান হয় তাহাতে অব্যাপ্তি দোষের প্রসক্তি হয়। উহার বারণার্থ 'তদভাবাপ্রকারকত্ব' ঘটক অভাব প্রকারতায় অবচ্ছেদকতানাত্মকত্ব বা অবচ্ছেদকত্বানবচ্ছিন্নত্ব অথবা 'একত্র দ্বয়ং রীত্যা' জ্ঞানীয় প্রকারতাভিন্নত্ব নিবেশ করিতে হইবে। বিশেষণাংশেই 'একত্র দ্বয়ং রীত্যা' জ্ঞান হয় এবং মুখ্য বিশেষ্যাংশেই সংশয় হয় এই নিয়ম থাকায় 'একত্র দ্বয়ং রীত্যা' জ্ঞানীয় উক্ত অভাব প্রকারতা অবচ্ছেদকতাত্মক অথবা অবচ্ছেদকত্বাবচ্ছিন্ন, তত্তদ্-ভিন্ন নহে। মুখ্য বিশেষ্যাংশে ভিন্ন বিশেষণাংশে সংশয় হয় না এইজন্য সংশয়ত্ব ঘটক অভাব-প্রকারতা অবচ্ছেদকতানাত্মক বা অবচ্ছেদকত্বানবচ্ছিন্ন। 'একত্র দ্বয়ং রীত্যা' জ্ঞান ও সংশয়া-ত্মক পরস্পর ভিন্নরূপ, অতএব সংশয়ীয় প্রকারতা 'একত্র দ্বয়ং রীত্যা' জ্ঞানীয় প্রকারতাভিন্ন। নিষ্কর্ষে 'তৎসংশয়ান্য তৎপ্রকারক জ্ঞানই তন্নিশ্চয়' ইহা প্রতিপন্ন হয়।

'সংশয়ে প্রকারস্য কোটিরিতি নাম' এই মূলাংশ দ্বারা সংশয়ীয় প্রকারতা কোটিত্বাখ্য ইহাই সূচিত হইয়াছে।

उभयमेव प्रकारः। संशये हि एकस्मिन् विशेष्ये प्रतियोगी तदभावश्च परस्परविरुद्धावपि उभौ प्रकारतया भासेते इति नियमः। तत्र भावाभावोभयप्रकारतानिरूपिता एकैव विशेष्यता भवति। यथा—उक्ते उदाहरणे मनुष्यत्वनिष्ठा या प्रकारता, या च मनुष्यत्वाभावनिष्ठा प्रकारता, एतदुभयनिरूपिता एकैव विशेष्यता अस्मिन् दीर्घे विशेष्ये वर्तते। समूहालम्बनस्थले* तु प्रत्येकप्रकारतानिरूपिता पृथक् पृथक् विशेष्यता

### অনুবাদ

পরবর্তী স্থলে ( 'এই দীর্ঘাকার ব্যক্তি মানুষ কি না' এই জ্ঞানস্থলে ) মনুষ্যত্ব এবং মনুষ্যত্বাভাব এই উভয়ই প্রকার। সংশয়ে প্রতিযোগী এবং তাহার অভাব এই দুই বস্তু পরস্পর বিরুদ্ধ হইলেও একই বিশেষ্যে প্রকাররূপে ভাসমান হইয়া থাকে, ইহাই নিয়ম। তথায় ( সংশয়ে ) ভাব ও অভাব এতদুভয়প্রকারতা-নিরূপিত একই বিশেষ্যতা থাকে। যথা—উক্ত ( 'এই দীর্ঘাকার ব্যক্তি মনুষ্য কিনা' এই ) উদাহরণে মনুষ্যত্বে যে প্রকারতা এবং মনুষ্যত্বাভাবে যে প্রকারতা বিদ্যমান ঐ দুই প্রকারতানিরূপিত একই বিশেষ্যতা 'এই দীর্ঘাকার ব্যক্তি' রূপ বিশেষ্যে আছে। সমূহালম্বনজ্ঞানে কিন্তু প্রত্যেক প্রকারতানিরূপিত এক একটী পৃথক্ পৃথক্ বিশেষ্যতা থাকে ইহাই সংশয়াপেক্ষায় সমূহালম্বনজ্ঞানের পার্থক্য।

### সুপ্রভা

মূলে সংশয়ের স্বরূপ বর্ণনা স্থলে 'তৎ তদভাবশ্চ উভয়মেব ভাসতে' ইহার সহিত 'একত্র মুখ্যবিশেষ্যে প্রকারতয়া' ইহার যোজনা করিতে হইবে। উহার যোজনা না করিলে 'বহ্নিস্তদভাবশ্চ পর্বতো বহ্নিমান্ জলং বহ্ন্যভাববচ্চ, বহ্নিতদভাববৎ পর্বতবান্ দেশঃ' ইত্যাদি নানা জ্ঞানে উক্ত সংশয় লক্ষণের অতিপ্রসঙ্গ হয়। উক্ত অংশ যোজনা করিলে ঐ অতিপ্রসঙ্গ হইবে না। কারণ উহার মধ্যে প্রথম জ্ঞানে বহ্নি ও তদভাব ভাসমান হইলেও বিশেষ্যে প্রকাররূপে ভাসমান হয় নাই। দ্বিতীয় জ্ঞানে বহ্নি ও তদভাব বিশেষ্যাংশে প্রকাররূপে ভাসমান

* যত্র একস্মিন্ বিশেষ্যে 'একত্র দ্বয়ম্' ইতি রীত্যা বহূনি বিশেষণানি প্রতীয়ন্তে, তজ্জ্ঞানং সমূহালম্বনম্। ( সমূহঃ ( অনেকে ) আলম্বনং প্রকারতয়া বিষয়ো যস্য তৎ। ) যথা—'বৃক্ষঃ কপিসংযোগী কপিসংযোগাভাববাংশ্চ' ইত্যস্মিন্ জ্ঞানে একস্মিন্ বৃক্ষে কপিসংযোগস্তদভাবশ্চ একদৈব বিশেষণতয়া প্রতীয়তে। অথচ নায়ং সংশয়ঃ। অত্র হি কপিসংযোগনিষ্ঠপ্রকারতা নিরূপিতা বৃক্ষনিষ্ঠা একা বিশেষ্যতা, একা চ কপিসংযোগাভাবনিষ্ঠপ্রকারতা-নিরূপিতেতি।

### অনুবাদ

যে জ্ঞানে এক বিশেষ্যপদার্থে 'একত্র দ্বয়ং রীত্যা' জ্ঞানের মত এক বিশেষ্যে অনেক বিশেষণের প্রতীতি হয়, সেই জ্ঞান সমূহালম্বন জ্ঞান। ( সমূহ অর্থাৎ অনেক, আলম্বন অর্থাৎ প্রকাররূপে বিষয় যার—সেই জ্ঞান। ) যথা—বৃক্ষঃ কপিসংযোগী তদভাববাংশ্চ' এই জ্ঞানে এক বৃক্ষে কপি সংযোগ ও তদভাব এই দুইটী বস্তু একদাই বিশেষণরূপে প্রতীত হয়। অথচ ঐ জ্ঞান সংশয় নহে। এই জ্ঞানে বৃক্ষনিষ্ঠ একটী বিশেষ্যতা কপিসংযোগপ্রকারতানিরূপিত ও অপর একটী বিশেষ্যতা কপিসংযোগাভাবপ্রকারতানিরূপিত।

भवति इति संशयात् समूहालम्बनस्य भेदः। संशये प्रकारस्य कोटिरिति नाम। 'अयं स्थाणुर्वा पुरुषो वा' इत्यादौ संशये कोटिचतुष्टयमस्ति। स्थाणुत्वं, स्थाणुत्वाभावः, पुरुषत्वं पुरुषत्वाभावश्चेति। अत एवायं संशयः चतुष्कोटिक इत्युच्यते। केचित्तु वदन्ति ;—अत्रापि कोटिद्वयमेवास्ति ; स्थाणुत्वम् ; स्थाणुत्वविरुद्धपुरुषत्वञ्चेति।

संशये च क्वचित् कोटिद्वयं समानं भवति। क्वचिच्च क्वचिदेका कोटिरुत्कटा भवति। 'आश्विने मासि वृष्टिरधिका भवति न वा' इति सन्देहे अधिकवृष्टेः

**অনুবাদ**

সংশয়াত্মক জ্ঞানে প্রকারীভূত ধর্মের নাম কোটি 'ইহা স্থানু অথবা পুরুষ' ইত্যাদিরূপ সংশয়ে চারিটী কোটি বিদ্যমান ; যথা—স্থানুত্ব, স্থানুত্বাভাব, পুরুষত্ব, পুরুষত্বাভাব। অতএব ঐ সংশয়কে চতুষ্কোটিক বলা হয়।

কেহ কেহ বলেন যে এ সংশয়েও কেবল দুইটী কোটি প্রতীয়মান হয়। ঐ দুইটী কোটি যথা—স্থাণুত্ব ও স্থাণুত্বের বিরুদ্ধে পুরুষত্ব। সংশয়জ্ঞানে কোনও স্থলে কোটিদ্বয়ই সমান (অর্থাৎ একটী কোটির ঔৎকট্য ও অপর কোটির অনৌৎকট্য না থাকায় সমভাবাপন্ন)। আর কোনও স্থলে দুইটী কোটীর একটী কোটির ঔৎকট্য (ও অপরটী কোটির অনৌৎকট্য) থাকে। যথা—'আশ্বিন মাসে

**সুপ্রভা**

হইলেও একই বিশেষ্যে ঐ উভয় প্রকাররূপে ভাসমান হয় নাই। তৃতীয় স্থলে বহ্নি ও তদভাব পর্বতরূপ একই বিশেষ্যে প্রকাররূপে ভাসমান হইলেও উক্ত 'একত্র দ্বয়ং রীত্যা' জ্ঞানে পর্বত মুখ্য বিশেষ্য না হওয়ায় অতিপ্রসঙ্গ হইবে না। 'একত্র মুখ্য বিশেষ্যে প্রকারতয়া' এই যোজিত অংশেরও যথাশ্রুত অর্থ পরিহার করিয়া 'একত্র মুখ্যবিশেষ্যতানিরূপিতপ্রকারতয়া' এইরূপ অর্থ করিতে হইবে। তাহা না করিলে 'পর্বতো বহ্নিমান্ বহ্ন্যভাববাংশ্চ' ইত্যাদি সমূহালম্বনজ্ঞানে অতিপ্রসঙ্গ হয়।

বিশ্বনাথ ভাষাপরিচ্ছেদ-কারিকায় যে 'স সংশয়ো মতির্যা স্যাদেকত্রাভাবভাবয়োঃ' এইভাবে সংশয়ের স্বরূপ বর্ণনা করিয়াছেন। উহার এবং এক ধর্মি ঘটিত স্থলান্তরীয় সংশয় লক্ষণেরও ঐরূপ নিষ্কৃষ্ট অর্থে তাৎপর্য বুঝিতে হইবে। মুক্তাবলীর দিনকরী টীকাকার মহাদেব ভট্ট স্বীয় দিনকরী টীকায় প্রকারান্তরে সংশয়ের নিষ্কৃষ্ট স্বরূপ বর্ণনা করিয়াছেন যথা,—'স্বীয়ৈককোটিপ্রকারত্বাবচ্ছিন্ন প্রতিবধ্যতা নিরূপিত প্রতিবন্ধকতাবচ্ছেদকীভুতাপরকোটিপ্রকারতাশালিজ্ঞানত্বং সংশয়ত্বমিতি ধ্যেয়ম্'।

'সংশয়ত্ব জাতিবিশেষ' এই মত খণ্ডনের জন্য মহাদেবভট্ট বলিয়াছেন,—'যত্তু সংশয়ত্বং জাতিবিশেষ ইতি তন্ন, চাক্ষুষত্বাদিনা সঙ্করপ্রসঙ্গাৎ' ইতি। 'সঙ্করশ্চ পরস্পরাত্যন্তাভাবসমানাধিকরণয়োরেকত্র সমাবেশঃ।' অর্থাৎ 'সংশয়ত্ব জাতিবিশেষ' এই যে বলা হয় তাহা

तदभावस्य वा बोधकं किमपि चिह्नमधुना नास्तीति नैकापि कोटिरुत्कटा। परन्तु 'भाद्रे मासि वृष्टिर्भवति न वा' इति संशये भाद्रमासस्य वर्षाकालतया वृष्टि-कोटिरुत्कटा इत्ययं संशयः उत्कटैककोटिकः। उत्कटैककोटिकः संशय एव 'सम्भावने'-त्युच्यते। अतएव 'भाद्रे मासि वृष्टिर्भवति न वा' इति ज्ञानं 'सम्भावना' इत्यलम्।

इति महामहोपाध्याय श्रीमन्महेशचन्द्रन्यायरत्न-प्रणीतः
'नव्यन्यायभाषाप্রदीपः' समाप्तः।

## অনুবাদ

অধিক বৃষ্টি হয় কিনা' এইরূপ সংশয়স্থলে অধিক বৃষ্টি বা তদভাবের জ্ঞাপক কোনও চিহ্নই তৎকালে না থাকায় কোনও একটি কোটির ঔৎকট্য নাই, পরন্তু 'ভাদ্রমাসে বৃষ্টি হয় কিনা' এইরূপ সংশয় স্থলে ভাদ্রমাস বর্ষাকাল বলিয়া বৃষ্টিরূপ কোটি অংশে ঔৎকট্য বর্তমান, অতএব ঐ সংশয় উৎকটৈককোটিক সংশয়। যে সংশয়ের একটী কোটিতে ঔৎকট্য থাকে সেই সংশয় 'সম্ভাবনা' নামে অভিহিত হয়। অতএব 'ভাদ্রমাসে বৃষ্টি হয় কি না' এই জ্ঞান সম্ভাবনা। অধিক নিষ্প্রয়োজন।

মহামহোপাধ্যায় শ্রীমহেশচন্দ্র ন্যায়রত্নকৃত-নব্যন্যায়ভাষাপ্রদীপের
বঙ্গভাষানুবাদ সমাপ্ত।

## সুপ্রভা

নহে। কারণ সংশয়ত্ব জাতি হইলে চাক্ষুষত্বাদিজাতি দ্বারা সঙ্করপ্রসঙ্গ হয়'। 'পরস্পর অত্যন্তাভাবের সমানাধিকরণ ধর্মের একত্র সমাবেশ বা সামানাধিকরণ্য সঙ্কর পদার্থ। ঐ সঙ্কর বা সাঙ্কর্য জাতিত্বের বাধক।

উক্ত সমূহালম্বনজ্ঞানের পাদটীকায় যে 'একত্র দ্বয়ম্ ইতি রীত্যা বহূনি বিশেষণানি প্রতীয়ন্তে' এই অংশ বলা হইয়াছে, তাহার তাৎপর্য এই—'একত্র দ্বয়ং রীত্যা' জ্ঞানে যেমন এক বিশেষ্যাংশে একাধিক ধর্ম প্রকাররূপে ভাসে, এ জ্ঞানেও সেইরূপ একাধিক ধর্ম এক বিশেষ্যে ভাসে। কিন্তু এই সমূহালম্বন জ্ঞান 'একত্র দ্বয়ং রীত্যা' জ্ঞানাত্মক নহে। ইহা নৈয়ায়িক মতে একটী পারিভাষিক বিশেষজ্ঞান। উহার একটী বিশেষ্যতা, সমূহালম্বনে একাধিক বিশেষ্যতা ইত্যাদি বৈলক্ষণ্য বিদ্যমান।

মহামহোপাধ্যায় শ্রীকালীপদ তর্কাচার্যকৃত-নব্যন্যায় ভাষাপ্রদীপের
'সুপ্রভা' বিবৃতি সমাপ্ত।

# नव्यन्याय-भाषाप्रदीपस्य

## सानुवाद-

## परिशिष्टम्

— ❀ —

[ *महामहोपाध्याय-श्रीकालीपदतर्काचार्यकृतम्* ]

लक्षण-लक्षणप्रकरणम्—लक्ष्यते वस्तु येनेति व्युत्पत्त्या करणसाधनोऽयं लक्षणशब्दः। तदर्थस्वरूपञ्च लक्ष्यस्य असाधारणो धर्म इति। लक्ष्यस्य असाधारणो धर्मश्च लक्ष्यतावच्छेदकसमनियतो धर्मः। स च प्रकृतलक्ष्यतावच्छेदकव्याप्यः सन् प्रकृतलक्ष्यतावच्छेदकव्यापकः, प्रकृतलक्ष्येतरावृत्तिः सन्—सकलप्रकृतलक्ष्यवृत्तिरिति यावत्। यथा गोः सास्नावत्त्वं ( गलकम्बलवत्त्वम् ) लक्षणम्। तद्धि गोत्वरूपस्य प्रकृतलक्ष्यतावच्छेदकस्य व्याप्यं व्यापकञ्च। एवमन्यत्रापि।

लक्षणस्य लक्ष्यस्य तत्तद्विशेषरूपेण व्यवहारः लक्ष्येतरभिन्नत्वेनानुमानञ्चेति फलद्वयमस्ति। तेन लक्षणं व्यवहारौपयिकं इतरभेदानुमापकञ्चेति द्विधा व्यपदिश्यते।

**অনুবাদ**

যে ধর্ম দ্বারা বস্তু বিশেষরূপে লক্ষিত হয় তাহা 'লক্ষণ' এই ব্যুৎপত্তি অনুসারে লক্ষণশব্দ করণবাচ্যে 'লক্ষ' ধাতুর উত্তর অনট্ প্রত্যয় দ্বারা নিষ্পন্ন। সেই লক্ষণশব্দের অর্থ লক্ষণের স্বরূপ বা লক্ষণ, লক্ষ্য বস্তুর অসাধারণ ধর্ম। 'লক্ষ্যবস্তুর অসাধারণ ধর্ম' ইহার অর্থ লক্ষ্যতাবচ্ছেদক-সমনিয়ত অর্থাৎ—প্রকৃত লক্ষ্যতাবচ্ছেদক ধর্মের ব্যাপ্য হইয়া প্রকৃতলক্ষ্যতাবচ্ছেদক ধর্মের ব্যাপক ধর্ম। উহার সরল নিষ্কৃষ্টার্থ—লক্ষ্যের অতিরিক্ত বস্তুতে না থাকিয়া যে ধর্ম প্রকৃত সমগ্র লক্ষ্য বস্তুতে থাকে এমন ধর্ম। উদাহরণ যথা—গোর লক্ষণ সাস্নাবত্ত্ব ( গলকম্বলবত্ত্ব )। ঐ ধর্ম প্রকৃত লক্ষ্যতাবচ্ছেদক গোত্বের ব্যাপ্য এবং উহার ব্যাপক। অন্য স্থলেও এইরূপ।

লক্ষ্য বস্তুর সেই সেই লক্ষ্যতাবচ্ছেদক বিশেষধর্মরূপে ব্যবহার এবং লক্ষ্যেতর ভিন্নরূপে লক্ষ্যের অনুমান এই দুইটী লক্ষণের ফল। এই হেতু লক্ষণকে ব্যবহারোপযিক এবং ইতরভেদানুমাপক এই দুই নামে অভিহিত করা হয়।

लक्षणेन लक्ष्ये इतरभेदानुमाने लक्ष्यं वस्तु पक्षः, इतरभेदः साध्यः, लक्षणञ्च हेतुः। यथा गौर्गवेतरभिन्ना सास्नावत्त्वरूपलक्षणवत्त्वादित्यत्र प्रकृतलक्ष्यभूतो गोपदार्थः पक्षः, गोरूपलक्ष्येतरभेदः साध्यः, सास्नावत्त्वरूपं लक्षणं हेतुः। एवं सर्वत्र बोध्यम्।

कस्यापि धर्मस्य लक्षणत्वेनोपन्यासावसरे तत्र विशेषतो विचार्य अव्याप्त्यतिव्याप्त्यसम्भवानां दोषाणां वर्जनं कार्यम्। लक्षणत्वेनाभिमतस्य धर्मस्य तद्दोषान्यतमदोषाक्रान्तत्वे तस्य लक्षणत्वमेव नोपपद्य त। तथा हि,—

अव्याप्तिर्नाम लक्षणत्वेनाभिमतस्य धर्मस्य लक्ष्यैकदेशावृत्तित्वं, किञ्चिल्लक्ष्यवृत्तित्वे सति किञ्चिल्लक्ष्यावृत्तित्वमिति। तत्र—लक्ष्यतावच्छेदकसामानाधिकरण्ये सति लक्ष्यतावच्छेदकसमानाधिकरणाभावप्रतियोगित्वमिति वा। असम्भवस्थले अतिप्रसङ्गवारणाय सत्यन्तम्। तद्दोषग्रस्तो लक्षणत्वाभिमतो धर्मो यथा—गोः कपिलात्वं, कपिला नाम गोविशेषः। अतः कपिलात्वं कपिलायामेव गवि, नान्यत्र गोविशेषे।

## অনুবাদ

লক্ষণদ্বারা লক্ষ্যে ইতরভেদের অনুমানস্থলে প্রকৃত লক্ষ্য বস্তু পক্ষ, লক্ষ্যেতরভেদ সাধ্য, প্রকৃত লক্ষণ হেতু। উদাহরণ যথা—গোপদার্থ গোভিন্ন মহিষাদি হইতে ভিন্ন, যেহেতু তাহাতে সাস্নাবত্ত্বরূপ গোলক্ষণ বিদ্যমান। এই স্থলে গোপদার্থরূপ লক্ষ্য বস্তু পক্ষ, গোরূপ লক্ষ্য বস্তুর ইতর মহিষাদির ভেদ সাধ্য, এবং সাস্নাবত্ত্বরূপ লক্ষণ হেতু। এইরূপ সর্বত্র বুঝিতে হইবে।

কোনও একটী ধর্মকে যখন লক্ষণরূপে উপন্যাস করা হইবে তখন তথায় বিশেষ বিবেচনাপূর্বক 'অব্যাপ্তি, অতিব্যাপ্তি ও অসম্ভব' এই তিনটী লক্ষণদোষ পরিহার করিতে হইবে। কারণ লক্ষণরূপে অভিমত ধর্ম যদি ঐ তিনটী দোষের যে কোনও একটি দোষগ্রস্ত হয়, তবে তাহা পূর্বোক্তরূপ লক্ষণই হইতে পারে না। কারণ 'অব্যাপ্তি' পদের অর্থ লক্ষণরূপে পরিকল্পিত ধর্মের লক্ষ্যৈকদেশে অবর্তমানতা, তাহা কিছু লক্ষ্য বস্তুতে থাকিয়া কিছু লক্ষ্যবস্তুতে না থাকা। অথবা লক্ষ্যতাবচ্ছেদক ধর্মের সমানাধিকরণ হইয়া লক্ষ্যতাবচ্ছেদক সমানাধিকরণ অভাবের প্রতিযোগী হওয়া। অসম্ভবদোষ স্থলে উক্ত অব্যাপ্তিলক্ষণের অতিপ্রসঙ্গ বারণার্থ মূলে 'সত্যন্ত' দল। (উহারই অর্থ—'কিছু লক্ষ্য বস্তুতে থাকিয়া।)

লক্ষণরূপে অভিমত উক্ত 'অব্যাপ্তি' দোষগ্রস্ত ধর্মের উদাহরণ যথা—গো'র লক্ষণরূপে অভিমত 'কপিলাত্ব' ধর্ম। 'কপিলা' গোবিশেষ। অতএব কপিলাত্ব-

प्रकृतलक्ष्यतावच्छेदकस्य गोत्वस्य तत्रोभयत्रैव सत्त्वात् कपिलात्वस्य धर्मस्य प्रकृत-लक्ष्यतावच्छेदकव्यापकत्वाभावेन तस्य गोलक्षणत्वं न भवितुमर्हतीति भावः।

असम्भवो नाम लक्षणत्वेनाभितस्य धर्मस्य निखिललक्ष्येष्ववर्तमानत्वम्। निखिले-त्यनेन लक्ष्यस्य विशेषणादव्याप्तावसम्भवलक्षणस्यातिव्याप्तिनिरासः। तद्दोषाक्रान्तस्य लक्षणत्वाभिमतधर्मस्योदाहरणं यथा—गोः लक्षणत्वेन प्रस्तुतम्, प्रतिचरणमेकैकमात्र-खुरविशिष्टत्वम्। तस्यापि प्रकृतलक्ष्यतावच्छेदक-व्यापकत्वाभावादेव न निरुक्तलक्षणत्व-सम्भवः।

अतिव्याप्तिर्नाम लक्ष्यातिरिक्तवृत्तित्वम्। तद्दोषाक्रान्तधर्मस्य उदाहरणं यथा—गोर्लक्षणत्वेनाभिमतं शृङ्गित्वादिकम्। तथाभूतस्य धर्मस्य प्रकृतलक्ष्यतावच्छेदकगोत्व-व्याप्यत्वाभावादेव न गोलक्षणत्वम्।

## অনুবাদ

রূপ ধর্ম ঐ কপিলানামক 'গো'তেই থাকে। অন্য 'গো'বিশেষে থাকে না। কিন্তু প্রকৃত লক্ষ্যতাবচ্ছেদক গোত্বরূপ ধর্ম ঐ দুই স্থলেই অর্থাৎ কপিলা গো এবং তদিতর গো, এই দুই বস্তুতেই বিদ্যমান হওয়ায় 'কপিলাত্ব' ধর্ম গোস্বরূপ লক্ষ্যতাব-চ্ছেদক ধর্মের ব্যাপক হয় না বলিয়া ঐ 'কপিলাত্ব' 'গো'র লক্ষণ হইতে পারে না।

অসম্ভব নামক দোষ—লক্ষণরূপে অভিপ্রেত ধর্মের সমগ্র প্রকৃত লক্ষ্য-বস্তুতে অসত্তা। মূলে সমগ্রার্থক 'নিখিল' এই পদ দ্বারা লক্ষ্য বিশেষিত করায় 'অব্যাপ্তি' দোষে ঐ অসম্ভবলক্ষণের অতিব্যাপ্তি বারিত হয়। লক্ষণরূপে অভিমত তদ্‌দোষাক্রান্ত ধর্মের উদাহরণ যথা—গোজাতি লক্ষণরূপে প্রস্তুত 'প্রত্যেক চরণে কেবল এক একটী খুরবিশিষ্টত্ব'। ঐ ধর্মও প্রকৃত লক্ষ্যতাবচ্ছেদক গোত্বরূপ ধর্মের ব্যাপক না হওয়ায় গো'র লক্ষণ হইতে পারে না।

অতিব্যাপ্তি নামক দোষের স্বরূপ—লক্ষ্যবস্তু হইতে যাহা ভিন্ন তাহাতে বর্তমানত্ব। তদ্‌দোষাক্রান্ত ধর্মের উদাহরণ যথা—গোজাতির লক্ষণরূপে উপস্থাপিত শৃঙ্গিত্বাদি। তাদৃশ ধর্ম প্রকৃত লক্ষ্যতাবচ্ছেদক গোত্বের ব্যাপ্য না হওয়ায়ই গো'র লক্ষণ নহে। এইরূপে লক্ষণলক্ষণের অর্থ বিচার করিলে 'অব্যাপ্তি, অতিব্যাপ্তি ও অসম্ভব' এই দোষত্রয় শূন্য ধর্মই লক্ষণ এই অর্থ পর্যবসিত হয়। ব্যবহারৌপয়িক লক্ষণ স্বজ্ঞান দ্বারা লক্ষ্যবস্তুর লক্ষ্যতাবচ্ছেদক বিশেষ বিশেষ ধর্মরূপে ব্যবহারের কারণ হয়। ঐ লক্ষণ অব্যাপ্তি বা অসম্ভব দোষাক্রান্ত হইলে সেই লক্ষণ যে লক্ষ্যবস্তুতে না থাকায় প্রকৃত অব্যাপ্তি বা অসম্ভব দোষ ঘটে সেই লক্ষ্যবস্তুতে

इत्थञ्च लक्षण-लक्षणार्थविचारेण अव्याप्त्यतिव्याप्त्यसम्भवेति त्रितयदोषरहित-धर्मस्यैव लक्षणत्वमिति पर्यवस्यति।

लक्षणस्य व्यवहारसाधनत्वे अव्याप्तिदोषाक्रान्तत्वे असम्भवदोषाक्रान्तत्वे वा तत्तल्लक्षणाभाववति लक्ष्ये तत्तल्लक्षणेन विशेषव्यवहारानुपपत्तिः। अतिव्याप्ति-दोषाक्रान्तलक्षणस्थले लक्ष्यभिन्ने तादृशलक्षणवति लक्ष्यतावच्छेदकरूपेण व्यवहारा-पत्तिः।

लक्षणस्य इतरभेदानुमापकत्वे अव्याप्तिदोषग्रस्तस्य लक्षणस्य इतरभेदानुमाने भागासिद्धिः। असम्भवदोषग्रस्तस्य स्वरूपासिद्धिः। अतिव्याप्तिदोषग्रस्तस्य च व्यभिचारो दोषः। विस्तरः स्वयमूहनीयः। उक्तस्वरूपासिद्धि-व्यभिचारौ हेत्वा-भासान्तर्गतौ।

हेत्वाभासाः—हेतोराभासाः, हेतुवदाभासन्ते वा इति व्युत्पत्तिभेदेन अनुमापक-हेतोर्दोषा दुष्टहेतवो वा हेत्वाभासपदार्थः। हेतुदोषरूपार्थकल्पे तल्लक्षणं यथा—

অনুবাদ

প্রকৃত লক্ষণ দর্শন মূলক প্রকৃত লক্ষ্যতাবচ্ছেদক বিশেষ ধর্মরূপে ব্যবহার অনুপপন্ন হয়।

উক্ত লক্ষণ অতিব্যাপ্তি দোষাক্রান্ত হইলে লক্ষ্যের অতিরিক্ত যে বস্তুতে ঐ লক্ষণ থাকে, তাহাতে উক্ত লক্ষণমূলক প্রকৃত লক্ষ্যতাবচ্ছেদক বিশেষ ধর্মরূপে অযথার্থ ব্যবহারের আপত্তি ঘটে।

লক্ষণ যখন ইতরভেদানুমাপক তখন উক্ত লক্ষণ অব্যাপ্তি দোষগ্রস্ত হইলে লক্ষণ দ্বারা লক্ষ্যে ইতরভেদানুমানে লক্ষণ রূপ হেতু পক্ষের একদেশে না থাকায় 'ভাগাসিদ্ধি' বা 'আংশিক স্বরূপাসিদ্ধি' দোষ ঘটে। 'অসম্ভব' দোষাক্রান্ত হইলে নিখিল লক্ষ্যরূপ নিখিল পক্ষেই লক্ষণরূপ হেতুর অসত্তা নিবন্ধন অবচ্ছেদাব-চ্ছেদেই অসিদ্ধি দোষ হইয়া থাকে। উক্ত লক্ষণ অতিব্যাপ্তি দোষাক্রান্ত হইলে লক্ষণরূপ হেতু ইতরভেদানুমানে ব্যভিচারদোষদুষ্ট হয়। অতএব লক্ষণ যাহাতে অব্যাপ্তি, অসম্ভব ও অতিব্যাপ্তি এই ত্রিবিধ দোষমুক্ত হয় তদ্বিষয়ে বিশেষ অবহিত হওয়া আবশ্যক। এতদতিরিক্ত বিবরণ স্বয়ং অনুসন্ধেয়। উক্ত অসিদ্ধি ও ব্যভিচার হেত্বাভাসান্তর্গত।

হেত্বাভাস—হেতুর আভাস, অর্থাৎ অনুমাপক হেতুর দোষ, অথবা হেতুর ন্যায় (সদ্ধেতুর ন্যায়ই) যাহা প্রতিভাত হয়, এই বিভিন্ন ব্যুৎপত্তি

यद्रूपावच्छिन्नविषयकनिश्चयसामान्यं प्रकृतानुमितिप्रतिबन्धकं तद्रूपावच्छिन्नत्वं हेत्वाभासत्वम्। यद्रूपपदेन 'वह्निमान् ह्रद' इत्यादौ वह्न्यभावविशिष्टह्रदत्वादिरूपो दोषतावच्छेदकधर्मो ग्राह्यः। तदवच्छिन्नविषयता वह्न्यभाववान् ह्रद इत्यादिरूपप्रमाज्ञाननिरूपिता ह्रदत्वाद्यवच्छिन्नविशेष्यतैव तस्यास्तदतिरिक्तत्वकल्पने गौरवात्। निरुक्तह्रदत्वाद्यवच्छिन्नविशेष्यताया वह्न्यभावविशिष्ट-ह्रदत्वादिरूपविशिष्टधर्मावच्छिन्नत्वस्वीकारे मानञ्च 'वह्न्यभाववान् ह्रद' इत्यादि ज्ञानं विषयितासम्बन्धेन वह्न्यभावविशिष्टह्रदत्वावच्छिन्नवत्'इति प्रतीतिरेव। तथाहि —तद्धर्मावच्छिन्नविषयतानिरूपिता विषयितैव तद्धर्मावच्छिन्नस्य सम्बन्धः, अतः प्रकृतस्थले तादृशरूपावच्छिन्नस्य सम्बन्धत्वेनाभिमता विषयता तादृशरूपावच्छिन्नविषयतानिरूपिता न स्यात्, तदा सा तादृशरूपावच्छिन्नस्य सम्बन्धो न स्यात्। भवति चात्र प्रतीतौ विषयिता तादृशरूपावच्छिन्नस्य सम्बन्धः। अतएव निरुक्तविषयितानिरूपकविषयतायां तद्रूपावच्छिन्नत्वसिद्धिः।

### অনুবাদ

অনুসারে হেত্বাভাসপদের অর্থ অনুমাপক হেতুর দোষ অথবা দুষ্ট অনুমাপক হেতু।

অনুমাপক হেতুর দোষরূপ অর্থকল্পে হেত্বাভাসলক্ষণ যথা—যদ্রূপাবচ্ছিন্নবিষয়ক নিশ্চয়মাত্রই প্রকৃতানুমিতিপ্রতিবন্ধক, তদ্রূপাবচ্ছিন্ন বস্তুই হেত্বাভাস। 'যদ্রূপাবচ্ছিন্নবিষয়ক' এই স্থলে 'যদ্রূপ' পদে 'বহ্নিমান্ হ্রদঃ' ইত্যাদিরূপ অনুমিতিস্থলে বহ্ন্যভাববিশিষ্ট হ্রদত্বাদিরূপ প্রকৃতদোষতাবচ্ছেদক ধর্ম গ্রহণ করিতে হইবে। তদ্রূপাবচ্ছিন্ন বিষয়তাপদে 'বহ্ন্যভাববান্ হ্রদঃ' ইত্যাদিরূপ প্রমাজ্ঞানীয় হ্রদত্বাদ্যবচ্ছিন্নবিশেষ্যতাকেই বুঝিতে হইবে। (উহা আর একটী অতিরিক্ত বিষয়তা নহে।) উহা তদপেক্ষা অতিরিক্ত কল্পনা করিলে গৌরব হয়। উক্ত স্থলীয় হ্রদত্বাদ্যবচ্ছিন্ন বিশেষ্যতাতে বহ্ন্যভাববিশিষ্ট-হ্রদত্বাদিরূপ-বিশিষ্টধর্মাবচ্ছিন্নত্বস্বীকারের পক্ষে প্রমাণ—'বহ্ন্যভাববান্ হ্রদ' ইতি প্রমাজ্ঞানং বিষয়িতাসম্বন্ধেন বহ্ন্যভাববিশিষ্টহ্রদত্বাবচ্ছিন্নবৎ' ইত্যাদি প্রতীতি। উহা উপপাদন এই—তত্তদ্ধর্মাবচ্ছিন্নবিষয়তানিরূপিত বিষয়িতাই জ্ঞানাদিতে তত্তদ্ধর্মাবচ্ছিন্নের সম্বন্ধ। অতএব প্রকৃত প্রতীতিস্থলে তত্তদ্রূপাবচ্ছিন্নের সম্বন্ধরূপে বিষয়িতা যদি তত্তদ্রূপাবচ্ছিন্ন বিষয়তানিরূপিত না হয়, তবে ঐ বিষয়িতা উক্ত জ্ঞানে তত্তদ্রূপাবচ্ছিন্নের সম্বন্ধই হইতে পারে না। অথচ এই প্রতীতিতে বিষয়িতা

यथाश्रुतस्य निरुक्तहेत्वाभासलक्षणस्य संक्षिप्तार्थस्तु यद्रूपावच्छिन्नविषयताक-निश्चयत्वव्यापकं प्रकृतानुमितित्वव्यापकप्रतिबध्यतानिरूपितप्रतिबन्धकत्वं तद्रूपवत्त्वम् हेत्वाभासत्वम् ( हेतुदोषत्वम् )। उदाहरणं यथा 'वह्निमाम् ह्रद' इत्याद्यनुमानस्थले वह्न्यभाववद् ह्रद इत्यादिः। तथाहि 'वह्न्यभाववान् ह्रद' इत्येवं वह्न्यभाव-वद्ह्रदत्वावच्छिन्नविषयकनिश्चयः 'वह्निमान् ह्रद' इत्यनुमितिसामान्यप्रतिबन्धकः अतस्तत्र वह्न्यभाववद्ह्रदत्वावच्छिन्नो दोषः। एवमन्यत्रापि।

प्रकृतनिश्चये अप्रामाण्यज्ञानानास्कन्दितत्वानाहार्यत्वादिकं विशेषणं देयम्। अन्यथा 'वह्न्यभाववान् ह्रद' इति ज्ञानमप्रमा इत्येवमप्रामाण्यज्ञानास्कन्दितस्य 'ह्रदो वह्न्यभाववान् वह्निमांश्च' इत्येवमाहार्याकारकस्य वा 'वह्न्यभाववान् ह्रद' इति निश्चयस्य 'वह्निमान् ह्रद' इत्यनुमितिप्रतिबन्धकत्वाभावादसम्भवापत्तेः।

## অনুবাদ

তাদৃশরূপাবচ্ছিন্নের সম্বন্ধ হইয়া থাকে। এই কারণেই উক্ত বিষয়িতানিরূপক-বিষয়তায় তত্তদ্‌রূপাবচ্ছিন্নত্ব সিদ্ধ হয়।

যথাশ্রুত নিরুক্ত হেত্বাভাসলক্ষণের সংক্ষিপ্ত অর্থ, যথা—প্রকৃতানুমিতিত্ব-ব্যাপকপ্রতিবধ্যতানিরূপিত প্রতিবন্ধকতা যদ্রূপাবচ্ছিন্নবিষয়তানিরূপকনিশ্চয়ত্বের ব্যাপক তদ্রূপবিশিষ্ট বা তদ্ধর্মাবচ্ছিন্নই হেত্বাভাস ( অনুমাপক হেতুর দোষ )। উদাহরণ যথা—'বহ্নিমান্ হ্রদঃ' ইত্যাদিরূপ অনুমিতি স্থলে 'বহ্ন্যভাববদ্ হ্রদঃ' ইত্যাদি। উপপত্তি যথা—'বহ্ন্যভাববান্ হ্রদঃ' এইরূপ বহ্ন্যভাববদ্ হ্রদত্বাবচ্ছিন্ন-বিষয়কনিশ্চয়সামান্য 'বহ্নিমান্ হ্রদঃ' ইত্যাকার অনুমিতি সামান্যের প্রতিবন্ধক অর্থাৎ 'বহ্নিমান্ হ্রদঃ' ইত্যাকার বহ্নিত্বাবচ্ছিন্নপ্রকারক হ্রদত্বাবচ্ছিন্নবিশেষ্যক অনুমিতিত্ব ব্যাপক বহ্নিত্বাবচ্ছিন্নপ্রকারকতানিরূপিত হ্রদত্বাবচ্ছিন্নবিশেষ্যত্বাবচ্ছিন্ন প্রতিবধ্যতানিরূপিত বহ্ন্যভাবত্বাবচ্ছিন্ন প্রকারতানিরূপিত হ্রদত্বাবচ্ছিন্ন বিশেষ্যতাক নিশ্চয়ত্বাবচ্ছিন্ন প্রতিবন্ধকতা বহ্ন্যভাববদ্‌হ্রদত্বাবচ্ছিন্নবিষয়ক নিশ্চয়ত্বব্যাপক হওয়ায় তাদৃশরূপাবচ্ছিন্ন বহ্ন্যভাববদ্‌হ্রদরূপ বিশিষ্টে উক্ত লক্ষণ সঙ্গতি। অন্যত্রও এইরূপ। প্রকৃত লক্ষণ ঘটক নিশ্চয়াংশে অপ্রামাণ্যজ্ঞানাভাবও অনাহার্যত্বাদি বিশেষণ দিতে হইবে। তাহা না হইলে 'বহ্ন্যভাববান্ হ্রদঃ' এই জ্ঞান 'অপ্রমা' এইরূপ অপ্রামাণ্যজ্ঞানাস্কন্দিত এবং 'হ্রদো বহ্ন্যভাববান্ বহ্নিমাংশ্চ' ইত্যাদিরূপ আহার্যাকার বহ্ন্যভাববদ্‌হ্রদত্বাবচ্ছিন্নবিষয়কনিশ্চয়ে প্রকৃতানুমিতিপ্রতিবন্ধকত্ব না থাকায় অসম্ভব দোষের আপত্তি হয়।

अनुमितिश्चात्र 'साध्यव्याप्य हेतुमान् पक्षः साध्यवांश्च'इत्येवं समूहालम्बनाकारा ग्राह्या। अन्यथा व्यभिचारत्वाद्यवच्छिन्नविषयकनिश्चयसामान्यस्य 'साध्यवान् पक्ष' इत्याकारानुमितिसामान्यप्रतिबन्धकत्वाभावेन व्यभिचारादावव्याप्तेः। न चैवं 'साध्य-व्याप्याभाववत् पक्षरूपविशिष्टे अतिव्याप्त्यापत्तिः। तादृशविशिष्टस्य व्याप्यत्वासिद्धि-रूपदोषत्वाङ्गीकारेण दोषपरिहारात्।

परे तु तत्रातिव्याप्तिपरीहाराय प्रकृतानुमितिं 'साध्यव्याप्यो हेतुः, हेतुमान् पक्षः, पक्षः साध्यवान्' इत्येवं त्रिखण्डाकारामभ्युपगच्छन्ति। उक्तरूपामनुमितिं प्रति उक्त-विशिष्टविषयकनिश्चयो न प्रतिबन्धकः।

'ह्रदो वह्निमानि'त्याद्यनुमितिस्थले 'ह्रदो वह्निमान् जलाभाववांश्च' इत्यादि

## অনুবাদ

উক্ত লক্ষণে অনুমিতিপদের অর্থ 'সাধ্যব্যাপ্যহেতুমান্ পক্ষঃ সাধ্যবাংশ্চ' এইরূপ সমূহালম্বনাকার অনুমিতি বুঝিতে হইবে। ঐরূপ অনুমিতি গ্রহণ না করিয়া কেবল 'সাধ্যবান্ পক্ষঃ' এইরূপ অনুমিতি গ্রহণ করিলে 'ধূমবান্ বহ্নেঃ' ইত্যাদি অনুমান স্থলে ধূমাভাববদ্‌বৃত্তিবহ্নি ইত্যাদিরূপ ব্যভিচারত্বাদ্যবচ্ছিন্ন-বিষয়ক নিশ্চয়ে 'সাধ্যবান্ পক্ষঃ' ইত্যাকার অনুমিতিসামান্য প্রতিবন্ধকত্ব না থাকায় ব্যভিচারাদি দোষে অব্যাপ্তি ঘটে।

প্রকৃত লক্ষণে অনুমিতি পদে 'সাধ্যব্যাপ্যহেতুমান্ পক্ষঃ সাধ্যবাংশ্চ' এই-রূপ অনুমিতি স্বীকার করিলে 'সাধ ব্যাপ্যাভাববৎপক্ষ'রূপ বিশিষ্টে হেত্বাভাস-লক্ষণের অতিব্যাপ্তি দোষের আপত্তি হয় এমন নহে। কারণ উক্ত সাধ্য-ব্যাপ্যাভাববৎপক্ষরূপবিশিষ্টে ব্যাপ্যত্বাসিদ্ধিরূপ হেত্বাভাসত্ব স্বীকার করায় উক্ত ( অলক্ষ্যে লক্ষণগমন ) রূপ অতিব্যাপ্তি দোষের পরিহার হয়।

অপর সম্প্রদায়ের আচার্যগণ বলেন—উক্ত 'সাধ্যব্যাপ্যাভাববৎপক্ষে' অতিব্যাপ্তি বারণের জন্য প্রকৃত লক্ষণঘটক অনুমিতি—'সাধ্যব্যাপ্যো হেতুঃ, হেতুমান্ পক্ষঃ, পক্ষঃ সাধ্যবাংশ্চ' এইরূপ ত্রিখণ্ডাকার সমূহালম্বন অনুমিতি ইহারা স্বীকার করেন। উক্ত রূপ অনুমিতি পক্ষাংশে সাধ্যব্যাপ্য সাধ্যব্যাপ্যপ্রকারক না হওয়ায় ঐ অনুমিতির প্রতি সাধ্যব্যাপ্যাভাববৎপক্ষরূপ বিশিষ্ট বিষয়ক নিশ্চয় প্রতিবন্ধক হয় না।

'হ্রদো বহ্নিমান্' ইত্যাকার অনুমিতিস্থলে 'হ্রদো বহ্নিমান্ জলাভাববাংশ্চ' ইত্যাকারক সমূহালম্বনানুমিতিও হ্রদপক্ষকবহ্নিসাধ্যক প্রকৃতানুমিতি, তন্নিষ্ঠ-

समूहालम्बनानुमितिनिष्ठजलाभावप्रकारकह्रदविशेष्यकत्वावच्छिन्नप्रतिबध्यतानिरूपितप्रतिबन्धकताया जलवद्ध्रदत्वावच्छिन्नविषयकनिश्चयत्वव्यापकत्वादतिव्याप्तिवारणाय प्रतिबध्यतायां व्यापकत्वनिर्वेशः।

उक्तहेत्वाभासलक्षणोपरि सूक्ष्मेक्षिकया सम्भाविता अपरे दोषाः तत्समाधानप्रकारभेदाश्च हेत्वाभाससामान्यनिरुक्तिप्रकरणीय - गदाधरभट्टाचार्यकृत - विवृतिग्रन्थादिभ्य एव विशेषजिज्ञासुभिः प्रतिपत्तव्याः।

ते च हेतुदोषाः पञ्चविधाः। व्यभिचारविरोधासिद्धिबाधसत्प्रतिपक्षभेदात्। व्यभिचारो यथा—धूमवान् वह्नेरित्यादौ धूमाभाववद्वृत्तिवह्न्यादिः। विरोधो यथा—गोत्ववान् अश्वत्वादित्यादौ गोत्वासमानाधिकरणाश्वत्वादिः। निरुक्तलक्षणघटकानुमितौ हेत्वंशे साध्याभाववदवृत्तित्वं हेतुव्यापकसाध्यसामानाधिकरण्यं चेति द्विविधान्वयव्याप्तिनिवेशाद् उक्तव्यभिचारविरोधज्ञानयोः प्रकृतानुमितिप्रतिबन्धकत्वात्।

## অনুবাদ

জলাভাবত্বাবচ্ছিন্ন প্রকারক হ্রদত্বাবচ্ছিন্ন বিশেষ্যকত্বাবচ্ছিন্ন প্রতিবধ্যতানিরূপিত প্রতিবন্ধকতা জলবদ্ধ্রদত্বাবচ্ছিন্নবিষয়কনিশ্চয়ত্বব্যাপক হওয়ায় উক্ত স্থলে জলবদ্ধ্রদরূপবিশিষ্টে উক্ত হেত্বাভাসলক্ষণের অতিব্যাপ্তি দোষ বারণের জন্য প্রতিবধ্যতায় প্রকৃতানুমিতিত্ব ব্যাপকত্ব নিবেশ করা হইয়াছে। জলাভাবত্বাবচ্ছিন্নপ্রকারক হ্রদত্বাবচ্ছিন্নবিশেষ্যকত্বাবচ্ছিন্ন প্রতিবধ্যতা 'হ্রদো বহ্নিমান্' ইত্যাকার অসমূহালম্বন প্রকৃতানুমিতিতে না থাকায় প্রকৃতানুমিতিত্বের ব্যাপক হয় না।

উক্ত হেত্বাভাসলক্ষণের উপর সূক্ষ্ম দৃষ্টিতে যে সকল দোষ সম্ভাবনা করা যায় এবং তাহার যে সকল বিভিন্ন প্রকারের সমাধান হয় তাহা 'তত্ত্বচিন্তামণি' 'সামান্য নিরুক্তি' প্রকরণের দীধিতি ও তাহার গদাধর ভট্টাচার্য কৃত বিবৃতি প্রভৃতি গ্রন্থ হইতেই বিশেষ জিজ্ঞাসু ব্যক্তিগণ জানিয়া লইবেন।

সেই হেতুদোষ ব্যভিচার, বিরোধ, অসিদ্ধি, বাধ এবং সৎপ্রতিপক্ষ ভেদে পঞ্চবিধ। ব্যভিচার যথা—'ধূমবান্ বহ্নেঃ' ইত্যাদি স্থলে 'ধূমাভাববদ্বৃত্তি-বহ্নি' প্রভৃতি। বিরোধ যথা—'গোত্ববান্ অশ্বত্বাৎ' ইত্যাদি স্থলে 'গোত্বা-সমানাধিকরণ অশ্বত্ব' প্রভৃতি। কারণ উক্ত হেত্বাভাসলক্ষণঘটক অনুমিতিতে সাধ্যাভাববদবৃত্তিত্ব এবং হেতুব্যাপক সাধ্যসামানাধিকরণ্য এই দ্বিবিধ অন্বয় ব্যাপ্তিরই হেত্বংশে নিবেশ থাকায় উক্ত রূপ ব্যভিচারজ্ঞান ও উক্ত রূপ বিরোধ জ্ঞান প্রকৃত ( সাধ্যব্যাপ্যহেতুমান্ পক্ষঃ সাধ্যবান্ এইরূপ ) অনুমিতির প্রতি প্রতিবন্ধক হয়।

असिद्धिदोषो यथा—ह्रदो वह्निमान् धूमादित्यादौ धूमाभाववद्ध्रदादिः।

सत्प्रतिपक्षदोषो यथा—ह्रदो वह्निमानित्यादौ वह्न्यभावव्याप्यवद्ध्रदादिः। बाधदोषश्च—तत्रैव वह्न्यभाववद्ध्रदादिः।

अत्र विशेषत एतदवधेयं यत्—बाध-सत्प्रतिपक्षव्यतिरिक्तव्यभिचारविरोधासिद्धिरूपदोषत्रयस्थलेषु यत्र यद्वान् यो यद्दोषः तत्र तद् व्याप्यवान् अपि स तद्दोष एव। यथा—धूमाभाववद्वृत्तिवह्निरित्यत्र धूमाभाववद्वृत्तित्वव्याप्यवद्वह्निः, इत्यपि व्यभिचारः, ह्रदो वह्निमान् धूमादित्यादौ धूमाभावव्याप्यवद् ह्रद इत्यपि असिद्धिः, गोत्वासमानाधिकरणमश्वत्वमित्यत्र गोत्वासामानाधिकरण्यव्याप्यवदश्वत्वमित्यपि विरोध एव। बाध-सत्प्रतिपक्षस्थलयोस्तु न तथा। तत्र वह्न्यभाववद्ध्रदादिः बाधः, न तु तत्र वह्न्यभावव्याप्यवद् ह्रदादिरपि बाधः, किन्तु सत्प्रतिपक्षरूपदोषान्तरम्। तथा साध्याभावव्याप्यवत्पक्षः सत्प्रतिपक्षः, न तु साध्याभावव्याप्यव्याप्यवत् पक्षोऽपि तन्निश्चयस्य तत्स्थलीय-प्रकृतानुमित्यप्रतिबन्धकत्वात्।

অনুবাদ

অসিদ্ধি দোষ যথা—'হ্রদো বহ্নিমান্ ধূমাৎ' ইত্যাদি স্থলে ধূমভাববদ্ হ্রদাদিরূপ হেত্বভাববৎপক্ষাদি।

সৎপ্রতিপক্ষদোষ যথা—'হ্রদো বহ্নিমান্' ইত্যাদি স্থলে 'বহ্ন্যভাবব্যাপ্যবদ্ হ্রদাদি (সাধ্যাভাবব্যাপ্যবৎপক্ষাদি)। বাধদোষ যথা—উক্ত 'হ্রদো বহ্নিমান্' ইত্যাদি স্থলেই 'বহ্ন্যভাববদ্হ্রদাদিরূপ সাধ্যাভাববৎপক্ষ।

এস্থলে বিশেষভাবে ইহা জ্ঞাতব্য যে—বাধ ও সৎপ্রতিপক্ষভিন্ন ব্যভিচার, বিরোধ ও অসিদ্ধি এই দোষত্রয় স্থলে যেখানে যে ধর্মবিশিষ্ট যে ধর্মী যে দোষ, সেখানে সেই ধর্মের ব্যাপ্যবিশিষ্ট সেই ধর্মীও সেই দোষই হয়। যথা—'ধূমাভাববদ্বৃত্তি বহ্নি' ইত্যাদি ব্যভিচার স্থলে ধূমাভাববদ্বৃত্তিত্বব্যাপ্যবদ্‌বহ্নি ইহাও ব্যভিচার দোষ, 'হ্রদো বহ্নিমান্ ধূমাৎ' ইত্যাদি স্থলে ধূমাভাবব্যাপ্যবদ্ হ্রদ ইহাও অসিদ্ধি দোষ, গোত্বাসমানাধিকরণ অশ্বত্ব এই বিরোধ স্থলে গোত্বাসামানাধিকরণ্যব্যাপ্যবৎ অশ্বত্বও বিরোধদোষ।

বাধ ও সৎপ্রতিপক্ষ এই দুইটী দোষ স্থলে ঐ নিয়ম নহে। তন্মধ্যে বহ্ন্যভাববদ্হ্রদাদি বাধ, কিন্তু সেখানে বহ্ন্যভাবব্যাপ্যবদ্ হ্রদাদিও বাধ নহে, পরন্তু উহা সৎপ্রতিপক্ষরূপ দোষান্তর। ঐরূপ সাধ্যাভাবব্যাপ্যবৎপক্ষ সৎপ্রতিপক্ষ কিন্তু 'সাধ্যাভাবব্যাপ্যব্যাপ্যবৎ পক্ষ' সৎপ্রতিপক্ষ নহে। কারণ

उक्तपञ्चविधहेतुदोषाणामवान्तरभेदादिकं सर्वमाकरेभ्यो ज्ञातव्यम्।

हेत्वाभासपदस्य दुष्टहेत्वर्थकत्वपक्षे लक्षणञ्च—स्वज्ञानविषयप्रकृतहेतुतावच्छेदकवत्त्वसम्बन्धेन तादृशदोषवत्त्वम्। प्रकृतदोषेण सह प्रकृतहेतोः समूहालम्बनज्ञानमादाय प्रकृतसम्बन्धोपपत्तिः। ते च दुष्टहेतवः—यथायथं सव्यभिचारविरुद्धासिद्धसत्प्रतिपक्षितवाधिता इति पञ्चसंज्ञाभिरभिधीयन्ते। अन्यत् सर्वमाकरेभ्यो विशेषसाम्प्रदायिक-पत्रिकादिभ्यश्च ज्ञेयम्।

प्रतिबन्धकत्वम्—प्रतिबध्नाति वाधते यः स प्रतिबन्धकः, तस्य भावः प्रतिबन्धकत्वम्। तच्च कारणीभूताभावप्रतियोगित्वम्, कार्यानुत्पादप्रयोजकत्वम्, स्वरूपसम्बन्धविशेषो वा। यो यस्य कार्यस्य प्रतिबन्धकः, तदभावस्तस्य कारणम्, अतः प्रतिबन्धके वस्तुनि कारणीभूताभावप्रतियोगित्वं वटते। सत्स्वपि कार्यस्य क्लप्तेषु समग्रेषु कारणान्तरेषु प्रतिबन्धकवस्तुसत्त्वे कार्यं नोत्पद्यत इति प्रतिबन्धकस्य

অনুবাদ

ঐরূপ বিশিষ্ট নিশ্চয় লক্ষণ ঘটক প্রকৃতানুমিতির প্রতি প্রতিবন্ধক হয় না।

ঐ পঞ্চবিধ হেতুদোষের যে সকল অবান্তরভেদাদি বর্তমান সেই সকল আকর গ্রন্থ হইতে জ্ঞাতব্য।

হেত্বাভাস পদের দুষ্টহেতুরূপ অর্থপক্ষে তাহার লক্ষণ যথা—স্বজ্ঞানবিষয়-প্রকৃতহেতুতাবচ্ছেদকবত্ত্বসম্বন্ধে নিরুক্তলক্ষণদোষবত্ত্ব। প্রকৃত হেতুর সহিত প্রকৃত দোষের সমূহালম্বনজ্ঞান আদান করিয়া উক্ত সম্বন্ধের উপপত্তি।

উক্ত দুষ্ট হেতু সমূহ যথা—'সব্যভিচার, বিরুদ্ধ, অসিদ্ধ, সৎপ্রতিপক্ষিত এবং বাধিত এই পাঁচ সংজ্ঞায় অভিহিত হয়। ইহার সম্বন্ধে অন্য জ্ঞাতব্য বিষয়-সমূহ আকরগ্রন্থ ও সাম্প্রদায়িক পত্রিকা প্রভৃতি হইতে জ্ঞাতব্য।

প্রতিবন্ধকত্ব,—যাহা (কোনও কার্যের) প্রতিরোধ করে, অর্থাৎ বাধা জন্মায় তাহাই প্রতিবন্ধক। তাহার ভাব প্রতিবন্ধকত্ব। ঐ প্রতিবন্ধকত্বের স্বরূপ কারণীভূতাভাব প্রতিযোগিত্ব। কার্যানুৎপাদপ্রযোজকত্ব অথবা স্বরূপসম্বন্ধবিশেষ। যাহা যে কার্যের প্রতিবন্ধক, তদভাব তাহার কারণ। অতএব প্রতিবন্ধক বস্তু কারণীভূতাভাবপ্রতিযোগিত্ব সংঘটিত হয়। কার্যের প্রতি কারণরূপে কৢপ্ত বিদ্যমান থাকিলেও প্রতিবন্ধক বস্তুসত্ত্বে কার্য উৎপন্ন হয় না। অতএব প্রতিবন্ধকীভূত বস্তুতে কার্যের অনুৎপাদের প্রতিও প্রযোজকত্ব আছে। বিশেষ উদাহরণ যথা—

कार्यानुत्पादप्रयोजकत्वमप्यस्ति। यथा—वह्निः करादिगतः करादेर्दाहं जनयति, परमस्ति कश्चिदेवम्भूतो मणिर्यः करादौ स्थितः सन् सत्यपि करादौ वह्नेः सम्बन्धे तत्र दाहं वाधते, तदभावे च सति तत्र वह्निर्दाहं जनयति। स एष मणिः दाहप्रतिबन्धको मणिरुच्यते। अस्ति चापरः कोऽप्येवम्भूतो मणिः यस्मिन् करादौ वर्तमाने सति तत्र प्रतिबन्धको मणिः दाहं न प्रतिबध्नाति, परं तत्र दाहो भवत्येव। अतस्तादृशमण्यभावविशिष्टस्यैव प्रतिबन्धकमणेर्दाहप्रतिबन्धकत्वं कल्प्यते। निरुक्तप्रतिबन्धकताकुक्षौ प्रतिबन्धकमण्यंशे विशेषणीभूतस्य अभावस्य प्रतियोगिभूतोऽसौ मणिः 'उत्तेजकः' मणिरित्युच्यते प्रतिवन्धकतावच्छेदकीभूताभावप्रतियोगित्वमुत्तेजकत्वमिति प्रतिबन्धकताकुक्षावुत्तेजकलक्षणात्।

एवं ज्ञानस्थले विशिष्टज्ञानं प्रति वाधनिश्चयः अभावव्याप्यवत्तानिश्चयश्च प्रतिबन्धकः—तथाहि वह्निव्याप्यधूमवान् पर्वत इत्यादिरूपपरामर्शप्रमुखक्लृप्तकारणकलापसमवधानेऽपि यदि तत्र वह्न्यभाववान् पर्वतः अथवा वह्न्यभावव्याप्यवान् पर्वतः

### অনুবাদ

বহ্নি করাদিগত হইলে করাদির দাহ জন্মায়। কিন্তু এমন কোনও বিশেষ মণি আছে, যাহা করে বর্তমান থাকিয়া করাদির সহিত বহ্নির সম্বন্ধ হইলেও করাদিতে দাহের বাধা জন্মায় এবং তথায় ঐ প্রতিবন্ধক মণির অভাবে বহ্নি তথায় দাহ জন্মায়। সেইরূপ এই মণিবিশেষকে দাহের প্রতিবন্ধক মণি বলা হয়। আবার অপরও এক প্রকার এমন বিশেষ মণি আছে, যাহা করাদিতে বর্তমান থাকিলে তথায় প্রাগুক্ত প্রতিবন্ধক মণি দাহের বাধা জন্মায় না। কিন্তু তথায় দাহ অবশ্য হয়। অতএব উক্তরূপ মণির অভাববিশিষ্ট প্রতিবন্ধক মণিরই দাহরূপ কার্যের প্রতি প্রতিবন্ধকত্ব কল্পনা করা হয়। উক্ত প্রতিবন্ধকতাকুক্ষিতে প্রতিবন্ধক মণ্যংশে বিশেষণীভূত অভাবের প্রতিযোগিভূত ঐ মণি 'উত্তেজক' মণি নামে আখ্যাত হয়। কারণ প্রতিবন্ধকতাবচ্ছেদকীভূতাভাব প্রতিযোগিত্ব প্রতিবন্ধকতাগর্ভে উত্তেজকের লক্ষণ।

এইরূপ জ্ঞানস্থলে বিশিষ্টজ্ঞানের প্রতি বাধনিশ্চয় ও অভাবব্যাপ্যবত্তানিশ্চয় প্রতিবন্ধক। যথা—'বহ্নিব্যাপ্য ধূমবান্ পর্বতঃ' ইত্যাদিরূপ পরামর্শপ্রমুখ কৢপ্ত কারণ সমষ্টির সম্বলন হইলেও যদি সেখানে 'বহ্ন্যভাববান্ পর্বতঃ' অথবা 'বহ্ন্যভাবব্যাপ্যবান্ পর্বতঃ' ইত্যাদিরূপ নিশ্চয় সংগঠিত হয়, তবে তথায়

इत्यादिरूपः निश्चयः संघटितः स्यात् तदा तत्र 'पर्वतो वह्निमान्' इत्येवमनुमित्यात्मकं कार्यभूतं विशिष्टज्ञानं न स्यात्। तत्र बाधनिश्चयः बाधव्याप्यवत्तानिश्चयो वा प्रतिबन्धकः, विशिष्टज्ञानञ्च प्रतिबध्यम्। बाधनिश्चये प्रतिबन्धकत्वं विशिष्टज्ञाने च प्रतिबध्यत्वम्। तयोः परस्परं निरूप्यनिरूपकभावः। यथा—प्रतिबन्धकतानिरूपिता प्रतिबध्यता, प्रतिबध्यतानिरूपिता च प्रतिबन्धकतेति। तत्तदभावनिश्चयः तत्तदभावव्याप्यवत्तानिश्चयो वा यदि अप्रामाण्यज्ञानास्कन्दितो भवति तदा स स निश्चयः तत्तद्वत्ताबुद्धिं न प्रतिबध्नाति। तथा हि यदा ह्रदो वह्न्यभाववान् वह्न्यभावव्याप्यवान् वा इति ज्ञानधर्मिकम् 'इदं ज्ञानम् अप्रमा' इत्येवमप्रामाण्यज्ञानं तदुत्तरं ह्रदो वह्निमानित्येवं ह्रदधर्मिकः वह्निमत्ताज्ञानं भवत्येव। तदभावे तु न भवति। अतः प्रतिबन्धकत्वेनाभिमते अभावनिश्चये अभावव्याप्यवत्त्वनिश्चये च अप्रामाण्यज्ञानाभावो विशेषणरूपेण निवेश्य प्रतिबन्धकता निर्वाच्या, स चाभावः विशेष्यत्वसामानाधिकरण्योभयसम्बन्धेन ग्राह्यः। सामानाधिकरण्यञ्च तत्र एकक्षणावच्छिन्नैकात्मवृत्तित्वम्, तेन कालान्तरे पुरुषान्तरे

**অনুবাদ**

'পর্বতো বহ্নিমান্' এইরূপ অনুমিত্যাত্মক বিশিষ্টজ্ঞানরূপ কার্য হইবে না। তথায় বাধনিশ্চয় বা বাধব্যাপ্যবত্তানিশ্চয় প্রতিবন্ধক এবং বিশিষ্টজ্ঞান প্রতিবধ্য। বাধনিশ্চয় ও অভাবব্যাপ্যবত্তানিশ্চয়ে প্রতিবন্ধকতা ও প্রকৃত বিশিষ্টজ্ঞানে প্রতিবধ্যতা। ঐ প্রতিবধ্যতা ও প্রতিবন্ধকতার পরস্পর নিরূপ্য নিরূপকভাব বিদ্যমান। যথা—প্রতিবন্ধকতা নিরূপিত প্রতিবধ্যতা ও প্রতিবধ্যতা নিরূপিত প্রতিবন্ধকতা।

উক্তরূপ সেই সেই অভাবনিশ্চয় বা অভাবব্যাপ্যবত্তানিশ্চয় যদি অপ্রামাণ্যজ্ঞানাস্কন্দিত অর্থাৎ অপ্রামাণ্যজ্ঞানবিষয়ীভূত হয়, তবে সেই সেই বাধনিশ্চয় বা বাধব্যাপ্যবত্তানিশ্চয় তত্তদ্‌বত্তাবিশিষ্ট জ্ঞানের প্রতি প্রতিবন্ধক হয় না। যখন হ্রদো বহ্ন্যভাববান্ অথবা হ্রদো বহ্ন্যভাবব্যাপ্যবান্ এই জ্ঞান বিশেষ্যক 'ইদং জ্ঞানম্ অপ্রমা' এইরূপ অপ্রামাণ্য জ্ঞান, তদুত্তর 'হ্রদো বহ্নিমান্' ইত্যাকার হ্রদধর্মিক বহ্নিমত্তাজ্ঞান অবশ্যই হইয়া থাকে। ঐ অপ্রামাণ্যজ্ঞান না থাকিলে প্রকৃত বাধনিশ্চয় বা বাধব্যাপ্যবত্তানিশ্চয়ের বিরোধী হইবে। অতএব প্রতিবন্ধকরূপে অভিমত বাধনিশ্চয় ও বাধব্যাপ্যবত্তানিশ্চয়ে উক্ত অপ্রামাণ্যজ্ঞানাভাব বিশেষণরূপে নিবেশ করিয়া প্রতিবন্ধকতা নির্বাচন করিতে হইবে। উক্ত অপ্রামাণ্যজ্ঞানাভাব বিশেষ্যত্ব ও সামানাধিকরণ্য এতদুভয়সম্বন্ধে

वा अप्रामाण्यज्ञानमादाय ज्ञानान्तरविशेष्यकाप्रामाण्यज्ञानमादाय वा न दोषः। तत्र अप्रामाण्यम् अप्रमात्वं भ्रमत्वमिति यावत्। तच्च तदभाववति तत्प्रकारकत्वम्। यथा—वह्निमान् ह्रद इति ज्ञाने वह्न्यभाववति ह्रदे वह्निप्रकारकत्वम्। वह्निव्याप्यवान् ह्रद इत्यत्र च वह्निव्याप्याभाववति ह्रदे वह्निप्रकारकत्वम्। तत्र निरुक्ताप्रामाण्यज्ञानं यथार्थम्। पर्वतो वह्निमान् पर्वतो वह्निव्याप्यवानित्युभयत्रैव अप्रामाण्यज्ञानमयथार्थम्, तदुभयविधमेव अप्रामाण्यज्ञानं संशयात्मकं निश्चयात्मकं वा, निश्चयत्वेन प्रतिबन्धकता-स्थले निर्विशेषण अप्रामाण्यज्ञानत्वेनोत्तेजकम्। अतः वह्न्यभाववान् ह्रद इति निश्चयदशायां 'इदं ज्ञानमप्रमा' 'इदं ज्ञानमप्रमा न वा' इति निश्चयसंशययोरन्यतरस्य सत्त्व एव न 'वह्निमान् ह्रद' इति ज्ञानानुत्पादः। 'यत्र निश्चयत्वेन प्रतिबन्धकता कारणता वा तत्र ज्ञानत्वेन अप्रामाण्यज्ञानस्य उत्तेजकता, यत्र च तदन्यरूपेण ज्ञानस्य प्रतिबन्धकता कारणता वा तत्र ज्ञानत्वमात्रेण अप्रामाण्यज्ञानस्य उत्तेजकता' इति नियमात्।

एवं आहार्याकारकः विपरीतनिश्चयः अभावव्याप्यवत्तानिश्चयो वा न विशिष्ट-बुद्धौ प्रतिबन्धकः। यथा–निर्वह्निर्वह्निमान् इति निश्चयः न वह्न्यभाववान् निर्वह्निरिति

## অনুবাদ

গ্রাহ্য। তথায় সামানাধিকরণ্যও একক্ষণাবচ্ছিন্ন একাত্মবৃত্তিত্বরূপ। তাহার ফলে অন্য সময়ে এবং অন্য পুরুষে অপ্রামাণ্যজ্ঞান আদান করিয়া দোষ হয় না।

ঐস্থলে অপ্রমাত্ব অর্থাৎ ভ্রমত্ব অপ্রামাণ্য পদার্থ। উহাও 'তদভাববদ্-বিশেষ্যক তৎপ্রকারকত্বরূপ। যথা—'বহ্নিমান্ হ্রদঃ' এই জ্ঞানে বহ্ন্যভাববদ্হ্রদ-বিশেষ্যক বহ্নিপ্রকারকত্ব। এবং 'বহ্নিব্যাপ্যবান্ হ্রদঃ' এই জ্ঞানে বহ্নিব্যাপ্যাভাববদ্ হ্রদবিশেষ্যক বহ্নিব্যাপ্য প্রকারকত্ব। উক্ত দুই স্থলে অপ্রামাণ্যজ্ঞান যথার্থ। পর্বতো বহ্নিমান্, পর্বতো বহ্নিব্যাপ্যবান্ এই উভয়স্থলে অপ্রামাণ্যজ্ঞান অযথার্থ। উক্ত উভয়প্রকার অপ্রামাণ্যজ্ঞানই সংশয়াত্মকই হউক বা নিশ্চয়াত্মকই হউক উহা নিশ্চয়ত্বরূপে প্রতিবন্ধকতাস্থলে নির্বিশেষে অপ্রামাণ্যজ্ঞানত্বরূপে উত্তেজক। অতএব যখন বহ্ন্যভাববান্ হ্রদঃ এইরূপ নিশ্চয় রহিয়াছে তখন 'ইদং জ্ঞানমপ্রমা' 'ইদং জ্ঞানমপ্রমা ন বা' ইত্যাকার নিশ্চয় ও সংশয়ের যে কোনও একটী অপ্রামাণ্যজ্ঞান থাকিলেই 'বহ্নিমান্ হ্রদঃ' এই জ্ঞানোৎপত্তির বাধা হয় না। যেহেতু যেখানে নিশ্চয়ত্বরূপে কারণতা বা প্রতিবন্ধকতা তথায় জ্ঞানত্বরূপে অপ্রামাণ্যজ্ঞানের উত্তেজকতা—এইরূপ নিয়ম।

बुद्धिं प्रतिबध्नाति पर्वतो वह्निमान् वह्न्यभाववांश्च इति निश्चयश्च प्रतिबध्नाति पर्वतो वह्निमान् इति बुद्धिं पर्वतो वह्न्यभाववानिति बुद्धिं वा।

निर्वह्निर्वह्निमानिति ज्ञानस्य नियताहार्यत्वात् पर्वतो वह्निमान् वह्न्यभाववांश्च इत्यस्य च ज्ञानस्य अनियताहार्यत्वात्। स्वविरोधिधर्मधर्मितावच्छेदककस्वप्रकारकज्ञानं नियताहार्यम्। निर्वह्निर्वह्निमान् इति ज्ञाने च वह्निविरोधि वह्न्यभावरूपं निर्वह्नित्वं विशेष्यतावच्छेदकापरपर्यायं धर्मितावच्छेदकम्, वह्निश्च प्रकारः। अतस्तत्र नियताहार्य-लक्षणसमन्वयः।

अनियताहार्यत्वं साधारणाहार्यत्वं वा—बाधनिश्चयविशिष्टत्वे सति इच्छा-विशिष्टप्रत्यक्षत्वम्। आहार्यत्वेनाभिमते प्रत्यक्षे बाधनिश्चयवैशिष्ट्यञ्च स्वाधिकरण-सुखवृत्तित्व-स्वसामानाधिकरण्य-स्वाव्यवहितप्राक्क्षणवृत्तिप्रागभावप्रतियोगित्वैतत्त्रितय-सम्बन्धेन। इच्छावैशिष्ट्यञ्च स्वाव्यवहितोत्तरत्व-स्वसामानाधिकरण्य - स्वविशेष्य त्वैतत्त्रितयसम्बन्धेन। लक्ष्येषु लक्षणसङ्गमनसम्बन्धव्यावृत्त्यादिकं सावधानमूहनीयम्।

অনুবাদ

এইরূপ আহার্যাকার বিপরীতনিশ্চয় বা আহার্যাকার অভাবব্যাপ্যবত্তা নিশ্চয় বিশিষ্টবুদ্ধির প্রতি প্রতিবন্ধক নহে। যথা—'নির্বহ্নিঃ বহ্নিমান্' এই নিশ্চয় 'বহ্ন্যভাববান্ নির্বহ্নিঃ' এই বুদ্ধির প্রতিবন্ধক হয় না এবং পর্বতো বহ্নিমান্ বহ্ন্যভাববাংশ্চ ইত্যাদিরূপ নিশ্চয় 'পর্বতো বহ্নিমান্' এই বুদ্ধি অথবা 'পর্বতো বহ্ন্যভাববান্' এই বুদ্ধির প্রতিবন্ধক হয় না। যেহেতু 'নির্বহ্নিঃ বহ্নিমান্' এই জ্ঞানটী 'নিয়তাহার্য', এবং পর্বতো বহ্নিমান্ বহ্ন্যভাববাংশ্চ এই জ্ঞান অনিয়তা হার্য বা সামান্য আহার্য। 'স্ববিরোধিধর্মধর্মিতাবচ্ছেদকক স্বপ্রকারকজ্ঞানত্ব' নিয়তাহার্যত্ব। নির্বহ্নির্বহ্নিমান্ এই জ্ঞানে বহ্নির বিরোধী বহ্ন্যভাবরূপ নির্বহ্নিত্ব ধর্মিতাবচ্ছেদক অর্থাৎ বিশেষ্যতাবচ্ছেদক এবং বহ্নি প্রকার হইয়াছে। অতএব উহাতে নিয়তাহার্য লক্ষণের সমন্বয় হয়।

অনিয়তাহার্য বা সামান্যাহার্য লক্ষণ যথা—বাধনিশ্চয়বিশিষ্টত্বে সতি ইচ্ছা বিশিষ্ট প্রত্যক্ষত্ব। আহার্যত্বে অভিমত প্রত্যক্ষে বাধনিশ্চয়বৈশিষ্ট্য স্বাধিকরণসুখবৃত্তিত্ব-স্বসামানাধিকরণ্য - স্বাব্যবহিতপ্রাক্ক্ষণবৃত্তিপ্রাগভাবপ্রতিযোগিত্ব এই তিনটী সম্বন্ধে। ইচ্ছাবৈশিষ্ট্য স্বাব্যবহিতোত্তরত্ব, স্বসামানাধিকরণ্য, স্ববিশেষ্যত্ব এই তিনটী সম্বন্ধে। লক্ষ্যে লক্ষণ সঙ্গমন এবং তত্তৎ সম্বন্ধ নিবেশের প্রয়োজন প্রভৃতি অবধান পূর্বক লক্ষণীয়।

आहार्य ज्ञानं यथा प्रतिबन्धकं न भवति तथा प्रतिबध्यमपि न भवति। अतः यत्र आदौ पर्वतो वह्न्यभाववान् इति बाधनिश्चयः, अनन्तरं पर्वतो वह्निमानिति ज्ञानं जायताम् इति इच्छा, तदनन्तरक्षणे पर्वतो वह्निमानिति आहार्यज्ञानं जायते न तु प्राक्तनेन बाधनिश्चयेन प्रतिबध्यते, निरुक्तसामान्याहार्यलक्षणाक्रान्तत्वात्।

आहार्यज्ञानवत् लौकिकसन्निकर्षजन्यं ज्ञानं तथा दोषविशेषजन्यं ज्ञानं न बाधनिश्चयादिना प्रतिबध्यते। तथाहि यत्र केनापि कारणेन घटाभाववद्भूतलमिति निश्चयो जातः, अथ भूतलवृत्तौ घटे जातेन चक्षुःसंयोगरूपलौकिकसन्निकर्षेण घटवद्भूतलमिति जायमानं न प्राक्तनेन बाधनिश्चयेन प्रतिरुद्धं भवति। अतः प्रतिबध्यप्रतिबन्धकभावकल्पनायां प्रतिबध्यज्ञानांशे लौकिकसन्निकर्षाजन्यत्वं विशेषणं देयम्। तेन प्रागुक्तज्ञानस्य लौकिकसन्निकर्षजन्यत्वात् न बाधनिश्चयेन प्रागुक्तेन प्रतिरोधः।

एवं शङ्खः पीतत्वाभाववान् इति सुदृढनिश्चये सत्यपि पित्तप्रभावप्रभवकामलादिदोषेण शङ्खः पीतत्ववानिति ज्ञानं भवति। अतो दोषविशेषाजन्यत्वमपि प्रतिबध्यज्ञाने विशेषणं निवेश्यम्। अत उक्तस्थले शङ्खे पीतत्वबोधस्य कामलरूप-

অনুবাদ

আহার্য জ্ঞান যেমন প্রতিবন্ধক হয় না তেমন প্রতিবধ্যও হয় না। অতএব যেখানে প্রথম 'পর্বতো বহ্ন্যভাববান্' ইত্যাকার বাধ নিশ্চয়, অনন্তর 'পর্বতো বহ্নিমানিতি জ্ঞানং জায়তাং' এইরূপ ইচ্ছা, তদনন্তরক্ষণে 'বহ্নিমান্ পর্বতঃ' এই আহার্যজ্ঞান হয়। উহা পূর্ববর্তী বাধনিশ্চয়দ্বারা প্রতিরুদ্ধ হয় না। যেহেতু ঐ জ্ঞান পূর্বোক্ত সামান্য আহার্যলক্ষণাক্রান্ত।

আহার্যজ্ঞানের ন্যায় লৌকিকসন্নিকর্ষজন্য জ্ঞান এবং দোষবিশেষজন্য জ্ঞান বাধনিশ্চয়াদিপ্রতিবধ্য হয় না। যথা—যেখানে কোনও কারণে 'ভূতলং ঘটাভাববৎ' এইরূপ নিশ্চয় হইয়াছে, পরে ভূতলবৃত্তি ঘটে চক্ষুঃসংযোগরূপ লৌকিকসন্নিকর্ষ ঘটিয়াছে তথায় ঐ লৌকিকসন্নিকর্ষপ্রভাবে উৎপদ্যমান 'ঘটবৎ ভূতল' এই জ্ঞান পূর্ববর্তী বাধনিশ্চয়দ্বারা বাধিত হয় না। অতএব প্রতিবধ্য প্রতিবন্ধকভাবের কল্পনায় প্রতিবধ্যজ্ঞানাংশে লৌকিকসন্নিকর্ষাজন্যত্ব বিশেষণের নিবেশ কর্তব্য। উক্ত কারণে প্রাগুক্ত জ্ঞান লৌকিকসন্নিকর্ষাজন্য না হওয়ায় পূর্ব বাধনিশ্চয়দ্বারা বাধিত হয় না।

ঐরূপ 'শঙ্খঃ পীতত্বাভাববান্' এইরূপ সুদৃঢ় নিশ্চয় থাকিলেও পিত্তপ্রভাবজনিত কামলাদিদোষনিবন্ধন 'শঙ্খঃ পীতত্ববান্' এইরূপ জ্ঞান জন্মে। অতএব

दोषविशेषजन्यत्वात् न प्रागुक्तबाधनिश्चयेन प्रतिबन्धः। निरुक्तविशेषणद्वयस्य एकोक्त्या संग्रहार्थं लाघवार्थञ्च प्रतिबध्यज्ञानांशे साक्षात्कारित्वव्यञ्जक विषयिता-शून्यत्वं विशेषणं देयम्।'यस्य ज्ञानस्य 'साक्षात्करोमि' इत्याद्याकारानुव्यवसायो भवति तत्रैव साक्षात्कारित्वव्यञ्जकविषयिता स्वीक्रियते। लौकिकसन्निकर्षजन्यस्य तथा दोषविशेषजन्यस्य ज्ञानस्य 'साक्षात्करोमी'त्याद्याकारानुव्यवसायात् तत्रोभयत्रैव साक्षात्कारित्वव्यञ्जकविषयितासत्त्वेन न तच्छून्यत्वरूपप्रकृतप्रतिबध्यतावच्छेदक-धर्माक्रान्तत्वम्। लौकिक सन्निकर्षविशेषा दोषविशेषाश्च आकरादिभ्यो ज्ञातव्याः।

हेतुः—हेतुपदार्थो द्विविधः, ज्ञापको जनकश्च। ज्ञापकत्वं नाम ज्ञानजनकज्ञान-विषयत्वम्। उदाहरणं यथा—वह्निमान् धूमादित्यादौ वह्न्याद्यनुमितिरूपज्ञानजनकज्ञान-विषयो धूमः। ज्ञायमानस्य धूमादेः कारणत्वमते तु ज्ञापकत्वं ज्ञानजनकत्वमेव। वह्निमान् धूमादित्यादौ वह्निव्याप्यो धूमः इति व्याप्तिज्ञानस्य वह्निव्याप्यधूमवान् पर्वत इत्यादिपरामर्शस्य च वह्न्यनुमितिरूपसाध्यज्ञानजनकत्वात् धूमादिरूपहेतुविषय-कत्वाच्च धूमादेर्ज्ञापकत्वरूपहेतुत्वम्।

### অনুবাদ

প্রতিবধ্যজ্ঞানাংশে দোষবিশেষাজন্যত্বও বিশেষণ দিতে হইবে। অতএব উক্ত স্থলে শঙ্খে পীতত্ববোধ কামলরূপদোষবিশেষজন্য বলিয়া প্রাগুক্ত বাধনিশ্চয় উহার প্রতিরোধ করে না। উক্ত দুইটী প্রতিবধ্যজ্ঞানবিশেষণের এক কথায় সংগ্রহের জন্য এবং লাঘবের জন্য প্রতিবধ্যজ্ঞানাংশে 'সাক্ষাৎকারিত্বব্যঞ্জকবিষয়িতা-শূন্যত্ব বিশেষণ দিতে হইবে। যে জ্ঞানের 'সাক্ষাৎকরোমি' ইত্যাকার অনুব্যবসায় হয়, সেই জ্ঞানেই সাক্ষাৎকারিত্বব্যঞ্জক বিষয়িতা স্বীকার করা হয়। লৌকিক-সন্নিকর্ষজন্য জ্ঞান এবং দোষবিশেষজন্য জ্ঞানের অনুব্যবসায় 'সাক্ষাৎকরোমি' ইত্যাকার হয় বলিয়া উহাতে সাক্ষাৎকারিত্বব্যঞ্জকবিষয়িতা থাকায় উহা সাক্ষাৎ-কারিত্বব্যঞ্জকবিষয়িতাশূন্যত্বরূপ প্রতিবধ্যতাবচ্ছেদকধর্মাক্রান্ত হয় না। লৌকিক-সন্নিকর্ষবিশেষ ও দোষবিশেষ আকরগ্রন্থাদি হইতে জ্ঞাতব্য।

হেতু—হেতুপদার্থ দুই প্রকার, জ্ঞাপক হেতু এবং জনক হেতু। জ্ঞাপকত্ব জ্ঞানজনকজ্ঞানবিষয়ত্ব। উদাহরণ যথা—বহ্নিমান্ ধূমাৎ ইত্যাদিস্থলে বহ্ন্যাদি-সাধ্যক অনুমিতিরূপজ্ঞানজনক যে জ্ঞান তাহার বিষয় ধূম। জ্ঞায়মান ধূমাদির অনুমিতি কারণত্বমতে কিন্তু জ্ঞানজনকত্বই জ্ঞাপকত্ব। বহ্নিমান্ ধূমাৎ ইত্যাদি স্থলে 'বহ্নিব্যাপ্যো ধূমঃ' এই ব্যাপ্তি-জ্ঞান এবং 'বহ্নিব্যাপ্যধূমবান্ পর্বতঃ' ইত্যাদি

जनको हेतुश्च कारणरूपः। कारणत्वञ्च अनन्यथासिद्धत्वे सति कार्यनियत-पूर्ववर्तित्वम्। अन्यथा अन्यप्रकारेण कार्यस्य क्लृप्तकारणभिन्नत्वरूपेण सिद्धाः प्रसिद्धा इति कथञ्चिदन्यथासिद्धपदव्युत्पत्तिः शक्यवचना। न अन्यथासिद्धा इति अनन्यथा-सिद्धाः। प्रकृतान्यथासिद्धप्रकारभेदा आकरग्रन्थेभ्यो ज्ञातव्याः।

निखिलान्यथासिद्धगतानुगतधर्मस्य निर्वक्तुमशक्यतया प्रकृतलक्षणे तत्तदन्यथा-सिद्धव्यक्तिभेदकूटवत्त्वे सतीति सत्यन्तदलार्थः प्रतिपत्तव्यः। न च केवलमनन्यथा-सिद्धत्वमेव कारणलक्षणमस्तु किं कार्यनियतपूर्ववर्तित्वरूपविशेष्यांशप्रवेशेनेति वाच्यम्। भेदकूटलाघवाय तन्निवेशस्यावश्यकत्वात्। तथा हि अन्यथासिद्धा द्विविधाः सन्ति, केचित् कार्यनियतपूर्ववर्तिनः, केचिच्च कार्यनियतपूर्ववर्तिभिन्नाः। अनन्यथासिद्धत्वमात्रस्य कारणलक्षणत्वे तेषां द्विविधान्यथा सिद्धानामेव भेदा लक्षणगर्भे निवेशनीयाः। कार्यनियतपूर्ववर्तित्वरूपविशेष्यदलोपादाने तु कार्य-नियतपूर्ववर्तिभिन्नानां तेन विशेष्यदलेनैव वारणसम्भवात् कार्यनियतपूर्ववर्तिना-मन्यथासिद्धानामेव भेदकूटनिवेशेन चरितार्थतया सुमहल्लाघवं भवतीति ध्येयम्।

### অনুবাদ

পরামর্শ বহ্নির অনুমিতিরূপ সাধ্য জ্ঞানের জনক এবং উহা ধূমাদিরূপ হেতুবিষয়ক বলিয়া ধূমাদি জ্ঞাপক হেতু। জনক হেতু কারণরূপ। অন্যথাসিদ্ধভিন্ন হইয়া যাহা কার্যের নিয়ত পূর্ববর্তী তাহাই কারণ। অন্যথা অর্থাৎ অন্যপ্রকারে, কার্যে যাহা কৢপ্ত কারণ তদ্‌ভিন্নপ্রকারে যাহা সিদ্ধ বা প্রসিদ্ধ এইরূপ কথঞ্চিৎ অন্যথাসিদ্ধ পদের ব্যুৎপত্তি বলা যায়। যাহা উক্তরূপ অন্যথাসিদ্ধ নয় তাহা অনন্যথাসিদ্ধ-পদবাচ্য। উক্ত অন্যথাসিদ্ধবস্তুর প্রকারভেদ আকরগ্রন্থ হইতে জ্ঞাতব্য।

নিখিল অন্যথাসিদ্ধগত অনুগত কোনও ধর্ম নির্বচন করা যায় না বলিয়া প্রকৃত কারণলক্ষণে সেই সেই অন্যথাসিদ্ধব্যক্তিবর্গের তত্তদ্‌ব্যক্তিত্বরূপে ভেদকূট-বত্ত্বসমানাধিকরণ ইহাই সত্যন্তদলের অর্থ বোধ্য। এস্থলে ইহা বলা যায় না যে উক্ত 'অনন্যথাসিদ্ধত্ব'ই কেবল কারণের লক্ষণ হউক, কার্যনিয়তপূর্ববর্তিত্বরূপ-বিশেষ্যাংশ নিবেশের প্রয়োজন কি? কারণ ভেদকূটের লাঘবের জন্য উহা নিবেশ করা আবশ্যক। উহার উপপাদন এই যে,—অন্যথাসিদ্ধবস্তু দুই প্রকার; কতকগুলি অন্যথাসিদ্ধ কার্যের নিয়ত পূর্ববর্তী, এবং কতকগুলি অন্যথাসিদ্ধ কার্যনিয়তপূর্ববর্তী নহে। অনন্যথাসিদ্ধত্ব মাত্র কারণলক্ষণ হইলে ঐ অন্যথা-সিদ্ধের দ্বিবিধ অন্যথাসিদ্ধেরই ভেদ লক্ষণগর্ভে নিবেশ করিতে হয়। কিন্তু

कार्यत्वं नाम प्रागभावप्रतियोगित्वं स्वरूपसम्बन्धविशेषो वा। कार्य-नियतपूर्ववर्तित्वञ्च कार्याव्यवहितप्राक्क्षणावच्छेदेन कार्यसमानाधिकरणाभाव-प्रतियोगितानवच्छेदकधर्मवत्त्वम्। कार्याव्यवहितप्राक्क्षणश्च कार्यपूर्ववर्ती यः क्षणः केनापि कार्यपूर्ववर्तिना क्षणेन व्यवहितो न भवति स एव क्षणः। क्षणः सूक्ष्मतमः कालविशेषः। कार्यपूर्ववर्तिनः स्थूलकालस्य घटका बहव एव क्षणाः सन्ति। ते च क्रमेणाविर्भवन्ति। तत्र कार्यसन्निहितो यः कार्यापेक्षया पूर्ववर्ती प्रथमः क्षणः स एव तत्पूर्ववर्तिना क्षणान्तरेणाव्यवहितत्वात् तदीयाव्यवहित-प्राक्क्षणः, न तु तत्क्षण पूर्ववर्तीनि द्वितीयादिक्षणान्तराणि, तेषां अव्यवहित-प्राक्क्षणादिभिर्व्यवहितत्वात्।

नैयायिकभाषया तस्य निर्देशस्तु—कार्यप्रागभावाधिकरणसमयप्रागभावानधि-करणत्वे सति कार्यप्रागभावाधिकरणक्षणः कार्याव्यवहितप्राक्क्षण इति। कार्या-व्यवहितप्राक्क्षणपूर्ववर्तिक्षणेषु अतिव्याप्तिवारणाय सत्यन्तम्। कार्योत्तरक्षणादिषु

অনুবাদ

'কার্যনিয়তপূর্ববর্তিত্বরূপ বিশেষ্যদলের উপাদান করিলে কার্যনিয়তপূর্ববর্তিভিন্ন অন্যথাসিদ্ধসমূহের ঐ বিশেষ্যদলদ্বারাই বারণ সম্ভব হওয়ায় লক্ষণগর্ভে কার্য-নিয়তপূর্ববর্তী অন্যথাসিদ্ধব্যক্তিবর্গেরই ভেদ নিবেশদ্বারাই প্রয়োজন সিদ্ধ হওয়ায় লক্ষণে অত্যন্ত লাঘব হয় ইহা বুঝিতে হইবে।

কার্যত্বপদার্থ প্রাগভাবপ্রতিযোগিত্ব। অথবা উহা স্বরূপসম্বন্ধবিশেষ। কার্যনিয়ত পূর্ববর্তিত্বপদার্থ—কার্যাব্যবহিতপ্রাক্ক্ষণে কার্যসমানাধিকরণ অভাবের প্রতিযোগিতানবচ্ছেদকধর্মবত্ত্ব। কার্যাব্যবহিতপ্রাক্ক্ষণপদার্থ—কার্যবস্তুর পূর্ববর্তী যে ক্ষণরূপ সূক্ষ্ম সময়টী ঐ কার্যের পূর্ববর্তী কোনও ক্ষণদ্বারা ব্যবহিত হয় না, সেই ক্ষণই মাত্র। ক্ষণপদের অর্থ অতিসূক্ষ্ম কালবিশেষ। কার্যের পূর্ববর্তী স্থূলকালবিশেষের ঘটক বহু সংখ্যক ক্ষণই থাকে। ঐ ক্ষণগুলি যথাক্রমে আবির্ভূত হয়। তন্মধ্যে কার্যের সন্নিহিত যে ক্ষণটী প্রথম পূর্ববর্তী, সেই ক্ষণটীই কার্যের পূর্ববর্তী কোনও ক্ষণদ্বারা ব্যবহিত না হওয়ায় ঐ কার্যের অব্যবহিত প্রাক্ক্ষণ, কিন্তু তৎক্ষণপূর্ববর্তী অপরাপর ক্ষণগুলি নহে। কারণ সেগুলি কার্যের অব্যবহিত পূর্ববর্তী প্রথমাদি ক্ষণদ্বারা ব্যবহিত।

ন্যায়দর্শনের ভাষায় উহার নির্দেশ যথা—কার্যপ্রাগভাবাধিকরণসময়-প্রাগভাবানধিকরণত্বে সতি কার্যপ্রাগভাবাধিকরণক্ষণঃ কার্যাব্যবহিত প্রাক্ক্ষণঃ

अतिव्याप्तिवारणाय विशेष्यदलम्। न च कार्यप्रागभावस्य तत्प्रतियोगिभूत-कार्यनाश्यत्वात् कार्योत्पत्त्यनन्तरमेव नाशसम्भवेन कार्यप्रागभावाधिकरण-समयत्वस्य कार्योत्पत्तिक्षणरूपसमयेऽपि सत्त्वेन तत्पूर्वक्षणे तत्प्रागभावानधि-करणत्वस्याघटमानतया तत्र सत्यन्तार्थानुपपत्तिरिति वाच्यम्। प्रागभावस्य प्रतियोगिसामग्रीनाश्यत्वमतानुसारेण तदभिधानात्। अत्र प्रागभावाधिकरणत्वं कालिकसम्बन्धेन, दैशिकस्वरूपेण ध्वंसप्रागभावयोः प्रतियोगिसमवायिदेशवृत्तित्व-नियमात्।

कार्याधिकरणभिन्नकिञ्चिद्वृत्त्यभावमादायासम्भववारणाय कार्यसमानाधिकर-णेत्यभावविशेषणम्। कार्यसामानाधिकरण्यघटककार्याधिकरणत्वं प्रकृतकार्यतावच्छे-दकसम्बन्धेन। प्रतियोगिता च प्रकृतकारणतावच्छेदकसम्बन्धावच्छिन्ना ग्राह्या। तादात्म्यसम्बन्धेन कारणतास्थले उपपत्त्यर्थं अभावपदेन भेदः अत्यन्ताभावश्चेति द्विविधाभावो ग्राह्यः।

## অনুবাদ

ইতি। কার্যের অব্যবহিতপ্রাক্‌ক্ষণ অপেক্ষা পূর্ববর্তী ক্ষণসমূহে অতিব্যাপ্তি বারণের জন্য সত্যন্তদল এবং কার্যের উত্তরবর্তী ক্ষণসমূহে অতিব্যাপ্তিবারণের জন্য বিশেষ্যদল নিবেশিত। এস্থলে বলা যায় না যে, কার্যের প্রাগভাব উহার প্রতিযোগিস্বরূপ কার্যদ্বারা নাশ প্রাপ্ত হয়। অতএব কার্যের উৎপত্তির পরেই উহার নাশ সম্ভবপর হওয়ায় কার্যের উৎপত্তিক্ষণেও কার্যপ্রাগভাবাধিকরণত্ব থাকায় তৎপূর্বক্ষণে তৎপ্রাগভাবের অনধিকরণত্বের অসত্তাহেতু তথায় সত্যন্তদলের অর্থ উপপন্ন হয় না। কারণ 'প্রাগভাব প্রতিযোগিসামগ্রীনাশ্য' এই মতানুসারেই উহা বলা হইয়াছে।

উক্ত স্থলে সময়ে কার্যপ্রাগভাবাধিকরণত্ব কালিকসম্বন্ধে। কারণ ধ্বংস ও প্রাগভাব দৈশিকস্বরূপসম্বন্ধে প্রতিযোগীর সমবায়ী দেশে থাকে ইহাই নিয়ম। কার্যাধিকরণ ভিন্ন কোনও পদার্থে বর্তমান অভাব গ্রহণ করিয়া সম্ভাব্য অসম্ভব দোষের বারণার্থ অভাবাংশে 'কার্যসমানাধিকরণ' এই বিশেষণ নিবেশ করা হইয়াছে। কার্যসামানাধিকরণ্যের অন্তর্গত কার্যাধিকরণতা প্রকৃত কার্যতাব-চ্ছেদক সম্বন্ধে বুঝিতে হইবে। প্রতিযোগিতা কারণতাবচ্ছেদক সম্বন্ধাবচ্ছিন্ন। তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্ন কারণতাস্থলে উপপত্তির জন্য অভাবপদে ভেদ ও অত্যন্তাভাব এই দ্বিবিধ অভাবই গ্রহণ করিতে হইবে।

तदिदं कारणं द्विविधं, फलोपधायकं स्वरूपयोग्यञ्च। स्वाव्यवहितपूर्ववर्तित्व-स्वसामाधिकारण्योभयसम्बन्धेन कार्यविशिष्टं कारणं फलोपधायकम्। प्रकृत-कारणतावच्छेदकधर्मवन्मात्रं स्वरूपयोग्यम्। तादृशकारणं घटादिकार्यस्थले अरण्यस्थ-दण्डादि। तादृशे कारणे अव्याप्तिवारणायैव लक्षणे तादृशाभावाप्रतियोगित्वमपहाय तादृशाभावप्रतियोगितानवच्छेदकधर्मवत्त्वपर्यन्तानुसरणम्। तादृशप्रतियोगितान-वच्छेदकधर्म एव कारणतावच्छेदको धर्मः। अव्याप्यवृत्तिचक्षुःसंयोगादिरूप-प्रत्यक्षादिकारणस्थले विषयत्वादिरूपकार्यतावच्छेदकसम्बन्धेन प्रत्यक्षरूपकार्याधि-करणे प्रत्यक्षविषये घटादौ चक्षुःसंयोगादेरव्याप्यवृत्तेरभावमादायाव्याप्तिवारणाय प्रतियोग्यसम्बन्धित्वेन कार्याधिकरणं विशेषणीयम्। कार्यकारणयोरेकं विशेषो-दाहरणं यथा—घटस्य कारणं दण्ड इति। अत्र कार्यो घटः, संयोगसम्बन्धा-वच्छिन्नोत्पत्तिः कार्यतावच्छेदकसम्बन्धः, कार्यस्य घटत्वावच्छिन्नस्य तेन सम्बन्धेन अधिकरणं चक्रम्, कारणं दण्डः, स्वजन्यभ्रमिमत्त्वं कारणतावच्छेदकसम्बन्धः, तेन सम्बन्धेन प्रकृतकार्यस्य घटत्वावच्छिन्नस्य संयोगसम्बन्धावच्छिन्नोत्पत्तिरूप-कार्यतावच्छेदकसम्बन्धेनाधिकरणे चक्रे प्रकृतकार्यभूतघटाद्यवहितप्राक्क्षणा-वच्छेदेन पदार्थान्तरस्य अभावो वर्तते, न तु दण्डस्य, अतः दण्डत्वं तादृशाभाव-

## অনুবাদ

উক্ত কারণ—ফলোপধায়ক ও স্বরূপযোগ্য ভেদে দ্বিবিধ। স্বাব্যবহিত-পূর্বত্ব স্বসামানাধিকরণ্যোভয়সম্বন্ধে কার্যবিশিষ্টকারণ ফলোপধায়ক কারণ। প্রকৃত কারণতাবচ্ছেদক ধর্মবৎ মাত্রই স্বরূপযোগ্য কারণ। সেইরূপ কারণ—ঘটাদিরূপ কার্যস্থলে অরণ্যস্থ দণ্ডাদি। তাদৃশ কারণে অব্যাপ্তিবারণের জন্যই অভাবাপ্রতিযোগিত্ব পরিহার করিয়া অভাব প্রতিযোগিতানবচ্ছেদক ধর্মবত্ত্বপর্যন্ত নিবেশ করা হইয়াছে।

তাদৃশ প্রতিযোগিতানবচ্ছেদক ধর্মই কারণতাবচ্ছেদক ধর্ম। অব্যাপ্যবৃত্তি চক্ষুঃসংযোগাদিরূপ প্রত্যক্ষাদিকারণস্থলে বিষয়ত্বাদিরূপ কার্যতাবচ্ছেদক সম্বন্ধে প্রত্যক্ষরূপ কার্যের অধিকরণ প্রত্যক্ষবিষয়ীভূত ঘটাদিতে অব্যাপ্যবৃত্তি চক্ষুঃ-সংযোগাদির অভাব আদান করিয়া যে অব্যাপ্তিদোষের সম্ভাবনা হয় তাহার বারণের জন্য কার্যাধিকরণে প্রতিযোগীর অসম্বন্ধিত্ব বিশেষণ দিতে হইবে।

কার্য ও কারণের একটী বিশেষ উদাহরণ যথা—ঘটরূপ কার্যের কারণ দণ্ড। এখানে ঘট কার্য, সংযোগসম্বন্ধাবচ্ছিন্ন উৎপত্তি কার্যতাবচ্ছেদকসম্বন্ধ, সেই সম্বন্ধে

প্রতিযোগিতানবচ্ছেদকভিন্নং তদ্বত্তয়া দণ্ডে ঘটকারণলক্ষণসঙ্গতিঃ। কার্যনিরূপিতা কার্যতা নিরূপিতা চ কারণতা, কারণনিরূপিতা কারণতানিরূপিতা চ কার্যতা বোধ্যা। কার্যতাবচ্ছেদকগতা অবচ্ছেদকতা কার্যতা' নিরূপিতা, কারণতা-বচ্ছেদকগতা অবচ্ছেদকতা কারণতা নিরূপিতা'। কার্যতাবচ্ছেদকভেদেন কারণতা-বচ্ছেদকভেদেন চ যথাযথং কার্যতাবচ্ছেদকতাবচ্ছেদককারণতাবচ্ছেদকতাবচ্ছেদক-সম্বন্ধবিশেষা ঊহনীয়াঃ।

### অনুবাদ

ঘটত্বাবচ্ছিন্নরূপ কার্যের অধিকরণ চক্র (যে গোলাকার ভ্রাম্যমান চক্রের উপর ঘট প্রস্তুত হয়), কারণ দণ্ড, স্বজন্যভ্রমিমত্ত্ব কারণতাবচ্ছেদকসম্বন্ধ। সংযোগসম্বন্ধা-বচ্ছিন্ন উৎপত্তিরূপ প্রকৃত কার্যতাবচ্ছেদক সম্বন্ধে ঘটত্বাবচ্ছিন্নরূপ কার্যের অধি-করণীভূত চক্রে ঘটরূপ প্রকৃত কার্যের অব্যবহিত পূর্বক্ষণে স্বজন্যভ্রমিমত্ত্বরূপ প্রকৃত-কারণতাবচ্ছেদক সম্বন্ধে অন্য বস্তুর অভাব আছে, কিন্তু দণ্ডের অভাব নাই। অতএব দণ্ডত্ব তাদৃশ অভাব নিরূপিত প্রতিযোগিতার অনবচ্ছেদক অর্থাৎ অবচ্ছেদকভিন্ন ধর্ম, ঐ দণ্ডত্বরূপ ধর্ম দণ্ডে থাকায় উহাতে ঘটের কারণলক্ষণ সমন্বয় হয়।

কারণতা কার্য ও কার্যতা নিরূপিত, এবং কার্যতা কারণ ও কারণতা নিরূপিত বুঝিতে হইবে। কার্যতাবচ্ছেদকে যে অবচ্ছেদকতা বর্তমান উহা কার্যতা নিরূপিত এবং কারণতাবচ্ছেদকে যে অবচ্ছেদকতা থাকে উহা কারণতা নিরূপিত। কার্যতাবচ্ছেদক ও কারণতাবচ্ছেদক ধর্ম ভেদে যথাযথ কার্যতানিরূপিত অবচ্ছেদ-কতার এবং কারণতা নিরূপিত অবচ্ছেদকতার অবচ্ছেদক সম্বন্ধ লক্ষণীয়।

সেই কারণ তিন প্রকার ; সমবায়িকারণ, অসমবায়িকারণ ও নিমিত্তকারণ।

তন্মধ্যে বিশ্বনাথ ন্যায়পঞ্চানন কারিকাবলী বা ভাষাপরিচ্ছেদগ্রন্থে সমবায়িকারণের স্বরূপ এইরূপ বলিয়াছেন, যথা—'যৎসমবেতং কার্যং ভবতি জ্ঞেয়ং সমবায়িজনকং তৎ'। ঐ গ্রন্থাংশে 'ভবতি' এই পদের সত্তারূপ এবং উৎপত্তিরূপ বিভিন্ন অর্থ অবলম্বন করিয়া দুই প্রকার অর্থ হইতে পারে। একটী অর্থ 'যস্মিন্ সমবেতং যৎসমবেতং' এই ব্যুৎপত্তি অনুসারে 'কোনও জন্য বস্তু যাহাতে সমবায়সম্বন্ধে বর্তমান হয়, অর্থাৎ যে অধিকরণনিরূপিত সমবায়সম্বন্ধা-বচ্ছিন্নবৃত্তিতার আশ্রয় হয়, সেই অধিকরণীভূত বস্তু সমবায়িকারণ। উহা কারিকাবলীর প্রভাটীকাকার ঐ গ্রন্থাংশের ব্যাখ্যায় বলিয়াছেন, যথা—'যস্মিন

সমবেতমিতি ব্যুৎপত্ত্যা যন্নিরূপিতসমবায়সম্বন্ধাবচ্ছিন্নবৃত্তিতাশ্রয়ঃ কার্যং তৎ সমবায়িকারণমিত্যর্থঃ। তথা চ কার্যনিষ্ঠসমবায়সম্বন্ধাবচ্ছিন্নাধেয়তানিরূপিতাধিকরণত্বং সমবায়িকারণত্বমিতি ফলিতম্' ইতি। অর্থাৎ 'যাহাতে সমবেত' এই ব্যুৎপত্তিমূলক 'যৎসমবেত' পদের 'অর্থানুসারে 'কোনও কার্য বস্তু যে বস্তুদ্বারা নিরূপিত সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন বৃত্তিতার আশ্রয় হয়, তাহা সমবায়িকারণ। উহার ফলিতার্থ এই যে, কোনও কার্যগত সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন আধেয়তাদ্বারা নিরূপিত অধিকরণতাই সমবায়িকারণত্ব। উহার বহু উদাহরণই অনায়াসলভ্য।

দ্বিতীয় অর্থটী 'ভবতি' এই পদের উৎপত্তিরূপ অর্থ অবলম্বন করিয়া। যথা—কার্য যাহাতে সমবায়সম্বন্ধে সম্বদ্ধ হইয়া উৎপন্ন হয় অর্থাৎ কোনও কার্যবস্তু যাহাতে সমবায়সম্বন্ধে উৎপন্ন হয় তাহাই সমবায়িকারণ। ঐ পক্ষ অবলম্বন করিয়াই 'সমবায় সম্বন্ধাবচ্ছিন্নকার্যতানিরূপিতাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্ন কারণতাই সমবায়িকারণতা' প্রাচীন ন্যায়াচার্যগণ এইরূপ নিষ্কৃষ্ট সমবায়িকারণ সামান্যলক্ষণের উপদেশ করিয়াছেন।

সমবায়িকারণস্থলে কার্যতা সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন এবং কারণতা তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্ন। উহাদের পরস্পর নিরূপ্য নিরূপকভাব শাস্ত্রসিদ্ধ বলিয়া ঘটত্বাবচ্ছিন্ন সমবায়সম্বন্ধাবচ্ছিন্নকার্যতানিরূপিত তাদাত্ম্য সম্বন্ধাবচ্ছিন্নকারণতা ঘটাদির অবয়বাদিরূপ কপালাদিপদার্থে থাকায় কপালাদিতে উক্ত সামান্য সমবায়িকারণত্ব উপপন্ন হয়। কারণ 'ঘটাদিরূপ কার্য তৎসমবায়িকারণ কপালাদিতেই সমবায়সম্বন্ধে উৎপন্ন হয় অন্যত্র নহে' এই নিয়মবশতঃ ঘটাদিগত সমবায়সম্বন্ধাবচ্ছিন্নকার্যতানিরূপিত কপালাদিগত কারণতা তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্ন বলিয়াই সিদ্ধ। উক্তরূপ কারণতা বিশিষ্টই সামান্য সমবায়িকারণ।

ঐ সমবায়িকারণের বিশেষলক্ষণ বলিতে ইচ্ছা হইলে উক্ত সামান্যলক্ষণঘটক কার্যতায় কার্যগত সেই সেই বিশেষ ধর্মাবচ্ছিন্নত্ব এবং কারণতায় কারণগত সেই সেই বিশেষ বিশেষ ধর্মাবচ্ছিন্নত্ব নিবেশ করিতে হইবে। যথা—'ঘটত্বাবচ্ছিন্নসমবায়সম্বন্ধাবচ্ছিন্নকার্যতানিরূপিততাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্নকপালত্বাবচ্ছিন্নকারণত্বং ঘটত্বাবচ্ছিন্ননিরূপিত-কপালত্বাবচ্ছিন্নসমবায়িকারণত্বম্। এইরূপ অন্যত্রও বিশেষ বোদ্ধব্য।

ঐ সমবায়িকারণত্ব দ্রব্যেরই ধর্ম, অন্যের ধর্ম নহে। অর্থাৎ ঐ সমবায়িকারণত্বরূপ ধর্ম দ্রব্যেই থাকে অন্য গুণাদি পদার্থে থাকে না। দৈশিক সম্বন্ধই

अथ असमवायिकारणम्। असमवायिकारणलक्षणं 'तत्रासन्नं जनकम्' इति विश्वनाथः प्राह। तदर्थश्च—तत्रेति पूर्वोक्तसमवायिकारणे आसन्नं कार्यैकार्थ-प्रत्यासत्ति—कारणैकार्थप्रत्यासत्त्येतदन्यतरप्रत्यासत्त्या कार्याधिकरणे सम्बद्धं सत् यत् प्रकृतकार्यं प्रति जनकं अनन्यथासिद्धनियतपूर्ववर्ति तत् असमवायिकारणम्। कार्यैकार्थप्रत्यासत्तिः कार्येण सह एकस्मिन् अर्थे वस्तुनि अधिकरणभूते प्रत्यासत्तिः सम्बन्धः। तथाहि असमवायिकारणस्थले कार्यं समवायेन स्वसमवायिकारणे उत्पद्यते वर्तते च। तद् यथा—उक्तसमवायिकारणे सम्बद्धं तथैव तत्र समवायिकारणे सम्बद्धं सत् किमपि असमवायिकारणं कार्यस्य जनकं भवति सा प्रत्यासत्तिः कारणस्य समवायलक्षणा कार्यैकार्थप्रत्यासत्तिः। यथाश्रुततदर्थः कार्यसमवाय्यनु-योगिकः समवायसम्बन्ध इत्यर्थः। यथा—घटादिकार्यं प्रति कपालादिसंयोगस्य

## অনুবাদ

ঐ নিয়মের ঘটক। অর্থাৎ উক্ত সমবায়িকারণত্ব দৈশিক স্বরূপ সম্বন্ধে দ্রব্যেই থাকে উক্ত সম্বন্ধে অন্যত্র থাকে না ইহাই নিয়ম, অতএব কালিকবিষয়িতা বা পরম্পরাদিসম্বন্ধে উহা অন্যত্র থাকিলেও উক্ত নিয়মভঙ্গদোষ হয় না।

অতঃপর অসমবায়িকারণ। বিশ্বনাথ ঐ অসমবায়িকারণের লক্ষণ এইরূপ করিয়াছেন যথা—'তত্রাসন্নং জনকং দ্বিতীয়ম্।' 'তত্র' ইহার অর্থ পূর্বোক্ত সমবায়িকারণে। 'আসন্ন' শব্দের অর্থ—'কার্যৈকার্থপ্রত্যাসত্তি ও কারণৈকার্থ-প্রত্যাসত্তি' এই দুইটী প্রত্যাসত্তির অন্যতর অর্থাৎ যে কোনও একটী প্রত্যাসত্তি দ্বারা কার্যাধিকরণে সম্বদ্ধ হইয়া যে বস্তু প্রকৃত কার্যের কারণ অর্থাৎ অনন্যথাসিদ্ধ নিয়তপূর্ববর্তিরূপ কারণ লক্ষণাক্রান্ত হয়, তাহা প্রকৃত কার্যের অসমবায়িকারণ।

কার্যৈকার্থপ্রত্যাসত্তি ইহার অর্থ—কার্যের সহিত একই অধিকরণে প্রত্যাসত্তি বা সম্বন্ধ। উহার বিবরণ যথা—অসমবায়িকারণস্থলে কার্য বস্তুটী নিজ সমবায়িকারণে উৎপন্ন হয় এবং থাকে। ঐ কার্য বস্তু যেমন উক্ত সমবায়ি-কারণে সম্বদ্ধ সেইরূপ ঐ অসমবায়িকারণে সম্বদ্ধ হইয়া কোনও অসমবায়িকারণ কার্যের জনক হয়, সেই কারণের ঐ সমবায়রূপ প্রত্যাসত্তি বা সম্বন্ধ কার্যৈকার্থ প্রত্যাসত্তি।

উহার যথাশ্রুত অর্থ—প্রকৃতকার্যের যাহা সমবায়সম্বন্ধে অধিকরণ তাহা যে (সমবায়) সম্বন্ধের অনুযোগী তাদৃশ (সমবায়) সম্বন্ধ। উদাহরণ যথা—ঘটাদি কার্যের প্রতি কপালাদি অবয়ব সংযোগের অসমবায়িকারণতাস্থলে

असमवायिकारणतास्थले समवायेन घटादि कार्यस्य अधिकरणे कपालादौ समवाय-लक्षणा तस्य कपालादि संयोगस्य प्रत्यासत्तिः। साक्षात् समवायमनुक्त्वा तादृशरूपेण प्रकृतप्रत्यासत्तिनिरुक्तिः 'कार्यकारणभावोपयुक्तस्य प्रकृतकार्यकारणयोः सामानाधिकरण्यप्रत्यायनाय। तदीयसंसर्गतावच्छेदकं समवायत्वमेव। कारणैकार्थ-प्रत्यासत्तिः—कारणेन सह एकस्मिन् अर्थे प्रत्यासत्तिः कारणसमवाय्यनुयोगिकः सम्बन्धः इति तत्पदस्य यथाश्रुतः अर्थः। कारणैकार्थप्रत्यासत्त्या प्रत्यासन्नस्य सतः असमवायिकारणतायां प्रसिद्धमुदाहरणं घटरूपाद्यात्मकं कार्यं प्रति कारणं कपालरूपादि। किन्तु कारणैकार्थप्रत्यासत्तिपदस्य तादृशयथाश्रुतार्थ-परिग्रहे तत्र तथा प्रत्यासत्त्या घटरूपात्मकप्रकृतकार्यस्य समवायिकारणे घटे कपालरूपात्मकस्य असमवायिकारणस्य सम्बद्धत्वं न घटते। तथाहि प्रकृते कार्यं घटस्य रूपं, तस्य कारणं घटः, तस्य समवायि कपालात्मकं वस्तु तदनुयोगिकः सम्बन्धः कपालसमवेतस्य रूपस्य सम्बन्धः समवायलक्षणः। तेन सम्बन्धेन कपालरूपं कपाल एव सम्बद्धं न तु प्रकृतकार्यस्य अधिकरणे घटे। एवञ्च कपालरूपस्य घटरूपात्मक-

**অনুবাদ**

সমবায়সম্বন্ধে ঘটাদিকার্যের অধিকরণ কপালাদিতে কপালাদি সংযোগের সমবায়রূপ প্রত্যাসত্তি বা সম্বন্ধ। সাক্ষাৎভাবে সমবায়সম্বন্ধ না বলিয়া ঐরূপে যে সমবায়সম্বন্ধের কথা বলা হয় উহা কার্যকারণভাবের পক্ষে উপযোগী প্রকৃত কার্য ও কারণের সামানাধিকরণ্য প্রতিপাদন করিবার জন্য। উহার সংসর্গতা-বচ্ছেদক ধর্ম কেবল সমবায়ত্বই হইবে, কার্যসমবায্যনুযোগিকত্ব উহার ঘটক নহে।

কারণৈকার্থপ্রত্যাসত্তি কারণের সহিত এক অর্থে প্রত্যাসত্তি। কারণ সমবায্যনুযোগিক সম্বন্ধ ইহা যথাশ্রুত অর্থ। কারণৈকার্থপ্রত্যাসত্তি অসমবায়ি কারণতাস্থলের প্রসিদ্ধ উদাহরণ ঘটরূপাদিস্বরূপ কার্যের প্রতি কারণীভূত কপালরূপাদি। কিন্তু কারণৈকার্থ প্রত্যাসত্তিপদের উক্তরূপ যথাশ্রুত অর্থ গ্রহণ করিলে তথায় উক্তরূপ (কারণসমবায্যনুযোগিকসমবায়সম্বন্ধাত্মক) প্রত্যাসত্তিদ্বারা ঘটরূপাদিরূপ কার্যের সমবায়িকারণ ঘটে কপালরূপ 'কপাল-রূপাত্মক অসমবায়িকারণের সম্বদ্ধত্ব সংঘটিত হয় না। যেহেতু উক্ত উদাহরণস্থলে ঘটের রূপ কার্য, তাহার কারণ (সমবায়িকারণ) ঘট, তাহার সমবায়ী কপালরূপ বস্তু, তাহা যে সম্বন্ধের অনুযোগী সেই সম্বন্ধ কপালে সমবায় সম্বন্ধে বর্তমান রূপের (কপাল রূপের) সমবায়রূপসম্বন্ধ। ঐ সম্বন্ধে কপালরূপ কপালেই থাকে, কিন্তু (ঘটরূপাত্মক) কার্যের অধিকরণ ঘটে নহে। এমত অবস্থায়

कार्यसामानाधिकरण्याभावात् तत्र कारणसामान्यलक्षणमपि न सङ्गच्छते। अतः कारणैकार्थप्रत्यासत्तिपदस्य स्वसमवायिसमवेतत्वरूपः फलितार्थः स्वीक्रियते। प्रकृतस्थले स्वं कपालस्य रूपं तत्समवायि कपालं तत्समवेतत्वं घटे वर्तते, अतः तेन सम्बन्धेन कपालरूपात्मकस्य कारणस्य घटे सम्बद्धत्वेन सर्वमुपपन्नम्। कार्यैकार्थ-प्रत्यासत्ति-कारणैकार्थप्रत्यासत्तिरूपपारिभाषिकशब्दद्वयस्यार्थप्रदर्शनार्थमेव तयोरेतद्-विवरणमुपन्यस्तम्। तस्य शब्दद्वयस्य न्यायसम्प्रदाये प्रचरद्रूपत्वात्। तदुक्तं सिद्धान्तमुक्तावल्यां विश्वनाथेन यथा—'अत्र समवायिकारणे प्रत्यासन्नं द्विविधं कार्यैकार्थप्रत्यासत्त्या कारणैकार्थप्रत्यासत्त्या च' इति। फलितार्थस्तु समवायः स्वसमवायिसमवेतत्वञ्चेति। तयोरन्यतरसम्बन्धेनैव च प्रकृतमसमवायिकारण-लक्षणमभिप्रेतं प्राचाम्। तदुक्तं तत्रैव विश्वनाथेन—'क्वचित् समवायसम्बन्धेन क्वचित् स्वसमवायिसमवेतत्वसम्बन्धेनेति फलितोऽर्थः। इत्थञ्च कार्यैकार्थ-

**অনুবাদ**

কপালের রূপে ঘটরূপাত্মক কার্যের সামানাধিকরণ্য না থাকায় তথায় কারণ-সামান্যলক্ষণেরও সঙ্গতি হয় না। অতএব কারণৈকার্থ প্রত্যাসত্তিপদের 'স্বসমবায়িসমবেতত্ব' রূপ ফলিতার্থ স্বীকার করা হয়। উক্ত উদাহরণস্থলে উক্ত সম্বন্ধের ঘটক স্বপদের অর্থ কপালের রূপ, তাহার সমবায়ী কপাল, তৎসমবেতত্ব অর্থাৎ সেই কপালে সমবায়সম্বন্ধে বর্তমানত্ব ঘটে আছে। অতএব উক্তরূপ সম্বন্ধে কপালরূপাত্মক কারণ ঘটে থাকায় সমস্ত উপপন্ন হইল।

কার্যৈকার্থপ্রত্যাসত্তি ও কারণৈকার্থপ্রত্যাসত্তি এই পারিভাষিক পদদ্বয়ের অর্থ প্রদর্শনের জন্যই ঐ দুইটী পদের উক্তরূপ বিস্তৃত অর্থের উপন্যাস করা হইল। কারণ ঐ দুইটী পদ ন্যায়সম্প্রদায়ে ভূরি প্রচলিত। সিদ্ধান্ত মুক্তাবলী গ্রন্থে বিশ্বনাথ বলিয়াছেন, যথা—'এই স্থলে অর্থাৎ কারিকাবলী নিরুক্ত অসমবায়িকারণলক্ষণে সমবায়িকারণে যে অসমবায়িকারণের প্রত্যাসত্তির কথা বলা হইয়াছে উহা দুই প্রকারে হয়—কার্যৈকার্থপ্রত্যাসত্তি ও কারণৈকার্থ-প্রত্যাসত্তি দ্বারা'। ঐ দুইটী পদের ফলিতার্থ কিন্তু যথাক্রমে সমবায় এবং স্বসমবায়িসমবেতত্ব। এবং ঐ দুইটী সম্বন্ধের অন্যতর যে কোনও এক একটী সম্বন্ধেই বিভিন্নস্থলে অসমবায়িকারণ লক্ষণ পূর্বাচার্যগণের অভিপ্রেত। বিশ্বনাথ পূর্বোক্ত স্থলেই ঐ কথা বলিয়াছেন, যথা—'কোনও স্থানে সমবায় সম্বন্ধে এবং কোনও স্থানে স্বসমবায়ি সমবেতত্ব সম্বন্ধে (আসন্ন) ইহা ফলিতার্থ।

কারণৈকার্থান্যতরপ্রত্যাসত্ত্যা সমবায়িকারণে প্রত্যাসন্নং কারণং জ্ঞানাদিভিন্নং অসমবায়িকারণমিতি সামান্যলক্ষণং পর্যবসিতম্'। ইতি। পটাদিসমবায়িকারণতাবচ্ছেদক-তন্তুত্বাদাবতিব্যাপ্তিবারণায় কারণমিতি। কারণতাবচ্ছেদকতয়া তস্যান্যথাসিদ্ধত্বেন অকারণত্বান্নাতিব্যাপ্তিঃ। আত্মবিশেষগুণানাং ক্বাপ্যসমবায়িকারণত্বাভাবাৎ—জ্ঞানাদিভিন্নমিতি।

অসমবায়িকারণস্থলে কার্যং সমবায়েনোৎপদ্যতে, কারণং সমবায়েন স্বসমবায়িসমবেতত্বেন বা সম্বন্ধেন কারণতামাপদ্যতে। অতস্তত্র কার্যতা সমবায়সম্বন্ধাবচ্ছিন্না, কারণতা চ ক্বচিৎ সমবায়সম্বন্ধাবচ্ছিন্না, ক্বচিচ্চ স্বসমবায়িসমবেতত্বসম্বন্ধাবচ্ছিন্না। তদনুসারিণ্যা নব্যন্যায়ভাষয়া তদসমবায়িকারণসামান্যলক্ষণং যথা—সমবায়সম্বন্ধাবচ্ছিন্নকার্যতানিরূপিতং সমবায়স্বসমবায়ি-

## অনুবাদ

এতদবস্থায় কার্যৈকার্থপ্রত্যাসত্তি ও কারণৈকার্থপ্রত্যাসত্তি এতদন্যতর প্রত্যাসত্তিদ্বারা অর্থাৎ সমবায় এবং স্বসমবায়িসমবেতত্ব এতদন্যতরসম্বন্ধদ্বারা কার্যের সমবায়িকারণে সম্বন্ধ হইয়া যাহা কারণ এবং জ্ঞানাদি আত্মবিশেষগুণভিন্ন তাহা অসমবায়িকারণ ইহাই অসমবায়িকারণের পর্যবসিত সামান্যলক্ষণ।

পটাদিকার্যের সমবায়িকারণতাবচ্ছেদকীভূত তন্তুত্বাদি ধর্মে অতিব্যাপ্তি বারণার্থ 'কারণ' এই বিশেষণ দেওয়া হয়। তন্তুত্বাদি ধর্ম কারণতাবচ্ছেদক বলিয়া উহা অন্যথাসিদ্ধ হওয়ায় উহা অনন্যথাসিদ্ধত্ব ঘটিত কারণলক্ষণাক্রান্ত নহে, অতএব উহাতে উক্ত লক্ষণের অতিব্যাপ্তি হয় না। আত্মার বিশেষগুণ জ্ঞানাদি কোথায়ও অসমবায়িকারণ হয় না, উহাতে অতিব্যাপ্তি বারণার্থ 'জ্ঞানাদিভিন্ন' এই বিশেষণ দেওয়া হয়।

অসমবায়িকারণস্থলে উহার কার্য সমবায়সম্বন্ধে উৎপন্ন হয়, কারণ সমবায়সম্বন্ধ অথবা স্বসমবায়িসমবেতত্বসম্বন্ধে কারণতা প্রাপ্ত হয়, অতএব তথায় কার্যতা সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন এবং কারণতা কোথাও সমবায় এবং কোথাও স্বসমবায়িসমবেতত্ব এতদন্যতর সম্বন্ধাবচ্ছিন্ন।

তদনুসারি-নব্যন্যায় পরিভাষায় অসমবায়িকারণ সামান্য লক্ষণ যথা—সমবায়সম্বন্ধাবচ্ছিন্নকার্যতানিরূপিতসমবায়-স্বসমবায়িসমবেতত্ব—এতদন্যতর সম্বন্ধ-বচ্ছিন্ন যে কারণতা জ্ঞানাদিতে বর্তমান হয় না তাহাই সামান্য অসমবায়িকারণতা, তদ্বৎ কারণ সামান্য অসমবায়িকারণ।

समवेतत्वान्यतरसम्बन्धावच्छिन्नम् आत्मविशेषगुणावृत्ति, कारणत्वं असमवायिकारणत्वम्। अवयविस्वरूपं घटकार्यं प्रति कपाल—कपालिकाद्यवयवसंयोगस्य समवायसम्बन्धावच्छिन्नघटनिष्ठकार्यतानिरूपितसमवायसम्बन्धावच्छिन्नकारणतामादाय असमवायिकारणत्वम्। घटस्य रूपं प्रति कपालादिगतरूपस्य घटरूपनिष्ठसमवायसम्बन्धावच्छिन्नकार्यतानिरूपितस्वसमवायिसमवेतत्वसम्बन्धावच्छिन्नकारणतामादाय असमवायिकारणत्वम्। कार्यगतरूपादीनां कार्यसमवायिकारणगतरूपाद्यनुसारित्वेन तत्र तत्कारणत्वमवश्यमभ्युपेयम्। असमवायिकारणनाशे कार्यद्रव्यनाश इत्यादि तथ्यमप्यनुसन्धातव्यम्।

प्रसङ्गादन्यतरशब्दस्यार्थो निरूप्यते—अन्यतरशब्दस्यार्थः भेदद्वयावच्छिन्नप्रतियोगिताकभेदवान्। यथा—घटपटयोरन्यतर इत्यत्र 'घटो न, पटो न' इति भेदद्वयमेव प्रकृतभेदद्वयपदेन ग्राह्यम्। तादृशभेदद्वयं सम्भूय यत्र वर्तते स तादृशभेदद्वयवान्। स च घटभिन्नः सन् यः पटभिन्नः स एव। घटे घटभेदाभावात् पटे च पटभेदाभावात् तयोः क्वापि सम्भूय तादृशभेदद्वयस्यासत्त्वेन न तयोः कोऽपि घटो वा पटो वा

## অনুবাদ

অবয়বী ঘটরূপ কার্যের প্রতি কপাল-কপালিকাদি অবয়বের পারস্পরিক সংযোগের অসমবায়িকারণতা সমবায়সম্বন্ধাবচ্ছিন্নঘটনিষ্ঠ-কার্যতানিরূপিত সমবায় সম্বন্ধাবচ্ছিন্নকারণতা অবলম্বন করিয়া। ঘটরূপস্বরূপ কার্যের প্রতি কপালাদিরূপের অসমবায়িকারণতা ঘটরূপনিষ্ঠ সমবায়সম্বন্ধাবচ্ছিন্ন কার্যতা নিরূপিত স্বসমবায়িসমবেতত্ব-সম্বন্ধাবচ্ছিন্নকারণতা আদান করিয়া। কার্যবস্তুগত রূপাদি সমবায়িকারণগত রূপাদি অনুসারেই হয় বলিয়া কার্যগত রূপাদির প্রতি সমবায়িকারণগত রূপাদির কারণতা অবশ্য স্বীকার্য। অসমবায়িকারণের নাশ হইলে দ্রব্যরূপ কার্যের নাশ হয় ইত্যাদি তথ্যও অনুসন্ধেয়।

প্রসঙ্গক্রমে 'অন্যতর' শব্দের অর্থ নিরূপণ করা হইতেছে—'অন্যতর' শব্দের অর্থ—ভেদদ্বয়াবচ্ছিন্ন প্রতিযোগিতাক ভেদবান্। যথা—'ঘট ও পট এই দুইটীর অন্যতর', এই স্থলে 'ঘটো ন' অর্থাৎ ঘট নয়, এবং 'পটো ন' অর্থাৎ পট নয়, এইরূপ দুইটি ভেদই প্রকৃতস্থলীয় ভেদদ্বয় পদে গ্রাহ্য। তাদৃশ দুইটি ভেদ যেখানে মিলিতভাবে থাকে, তাহাই উক্ত ভেদদ্বয়বান্, যাহা ঘটভিন্ন অথচ পটভিন্ন তাহাই উক্তরূপ পদার্থ। ঘটে ঘটের ভেদ না থাকায় এবং পটে পটের ভেদ না থাকায় ঘট ও পট এই দুইটির কোনটীতেই মিলিতভাবে তাদৃশ ভেদদ্বয়ের অসত্ত্বাবশতঃ

तादृशभेदद्वयवान् भवति। अतः तादृशभेदद्वयवान् न इति भेदः तयोर्घटपटयोर्वर्तते। तादृशभेदद्वयावच्छिन्नप्रतियोगिताकभेदवत्त्वमेव घटपटान्यतरत्वम्।

प्रकृतासमवायिकारणलक्षणस्थले समवाय-स्वसमवायि-समवेतत्वान्यतरत्वन्तु 'समवायो न, स्वसमवायिसमवेतत्वं न' इति भेदद्वयावच्छिन्नप्रतियोगिताकभेदवत्त्वरूपम्।

अन्यतरत्वस्य द्वयवृत्तित्वेऽपि न द्वयपर्याप्तद्वित्वादिवत् व्यासज्यवृत्तित्वम्। किन्तु अव्यासज्यवृत्तित्वम्। अतएव निरुक्तान्यतरसम्बन्धपदेन एकैकस्य लाभात् क्वचित् समवायसम्बन्धेन क्वचित् स्वसमवायिसमवेतत्वसम्बन्धेन समवायिकारणे प्रत्यासत्तिघटितं प्रकृतासमवायिकारणलक्षणं सुसङ्गच्छते।

एवमन्यत्र यथाप्रयोजनमन्यतमशब्दार्थोऽप्यनुसन्धेयः। अन्यतमत्वं हि भेदकूटावच्छिन्नप्रतियोगिताकभेदवत्त्वम्। बहूनां भेदानां समूहो भेदकूटपदार्थः। पदार्थत्रयादिस्थले सिंहव्याघ्रहरिणानामन्यतम इत्यादौ सिंहो न, व्याघ्रो न, हरिणो न इति भेदत्रयादिकमादाय प्रागुक्तरीत्यैव समन्वयः कार्यः।

## অনুবাদ

ঐ দুইটীর মধ্যে ঘট বা পট কোনটীই তাদৃশভেদদ্বয়বান্ হয় না। অতএব তাদৃশ 'ভেদদ্বয়বান্ ন' ইত্যাকার ভেদ উক্ত ঘট ও পট এই দুইটীতে থাকে। তাদৃশ ভেদদ্বয়াবচ্ছিন্ন প্রতিযোগিতাকভেদবত্ত্বই ঘট ও পট এই দুইয়ের অন্যতরত্ব।

প্রকৃত অসমবায়িকারণলক্ষণস্থলে 'সমবায়-স্বসমবায়িসমবেতত্ব-এতদন্যতরত্ব' 'সমবায়ো ন' অর্থাৎ সমবায় নয়, এবং 'স্বসমবায়িসমবেতত্বং ন' অর্থাৎ স্বসমবায়ি-সমবেতত্ব নয়, ইত্যাকার ভেদদ্বয়াবচ্ছিন্ন প্রতিযোগিতাকভেদবত্ত্বরূপ। অন্যতরত্ব দুই পদার্থে থাকিলেও দ্বয়পর্যাপ্তদ্বিত্বাদির ন্যায় উহা ব্যাসজ্যবৃত্তি নহে, কিন্তু উহা অব্যাসজ্যবৃত্তি। অতএব নিরুক্ত অন্যতরসম্বন্ধপদে একৈক সম্বন্ধের লাভ বশতঃ কোনও স্থলে সমবায় সম্বন্ধে এবং কোনও স্থলে স্বসমবায়িসমবেতত্বসম্বন্ধে সমবায়িকারণে প্রত্যাসত্তিঘটিত প্রকৃত অসমবায়িকারণের লক্ষণ সুসঙ্গত হয়।

এইরূপ অন্যত্র প্রয়োজনানুসারে 'অন্যতম' শব্দের অর্থও অনুসন্ধেয়। অন্যতমত্ব—ভেদকূটাবচ্ছিন্ন প্রতিযোগিতাকভেদবত্ত্ব। বহুসংখ্যক (দুই হইতে অধিক সংখ্যক) ভেদের সমষ্টি ভেদ কূটপদার্থ। পদার্থত্রয়াদিস্থলে 'সিংহ ব্যাঘ্রও হরিণ ইহাদের অন্যতম' এইরূপ বাক্যে বা প্রতীতিতে সিংহ নয়, ব্যাঘ্র নয়, হরিণ নয়—এই আকারের ভেদত্রয়াদি আদান করিয়া পূর্বোক্ত রীতি অনুসরণ করিয়াই সমন্বয় করিতে হইবে।

असमवायिकारणविशेषलक्षणन्तु पूर्ववत् सामान्यलक्षणघटककार्यताकारणतयोः विशेषविशेषधर्मावच्छिन्नत्वादिकं निवेश्यैव करणीयम्। यथा—समवायसम्बन्धावच्छिन्नघटत्वावच्छिन्नकार्यतानिरूपित-समवायसम्बन्धावच्छिन्नकपालत्वावच्छिन्नकारणत्वं घटत्वावच्छिन्ननिरूपितकपाल-कपालिकादिसंयोगत्वावच्छिन्नासमवायिकारणत्वम्। एवमन्यत्रापि बोध्यम्।

अथ निमित्तकारणं निरूप्यते। निमित्तकारणसामान्यलक्षणं नाम—समवायसम्बन्धावच्छिन्नकार्यतानिरूपित-तादात्म्यसम्बन्धावच्छिन्नकारणतारूपसामान्यसमवायिकारणताभिन्नं सत् समवायसम्बन्धावच्छिन्नकार्यतानिरूपितसमवायस्वसमवायिसमवेतत्वान्यतरसम्बन्धावच्छिन्नकारणतारूपसामान्यासमवायिकारणताभिन्नं यत् कारणत्वं तदेव सामान्यनिमित्तकारणत्वम्। तद्वदेव सामान्यनिमित्तकारणमिति। उदाहरणं यथा—घटनिष्ठया उत्पत्तिसम्बन्धावच्छिन्नकार्यतया निरूपितायाः स्वजन्यभ्रमिमत्त्वसम्बन्धावच्छिन्नकारणतायां आश्रयो दण्डः। तद्गताया घटनिरूपितकारणतायाः प्रागुक्तसामान्यसमवायिकारणताभिन्नसामान्यासमवायिकारणताभिन्नकारणतावत्त्वात्।

## অনুবাদ

অসমবায়িকারণের বিশেষ বিশেষ লক্ষণ পূর্ববৎ সামান্যলক্ষণঘটক কার্যতা ও কারণতায় বিশেষ বিশেষ ধর্মাবচ্ছিন্নত্বাদি নিবেশ করিয়াই করিতে হইবে। যথা ঘটত্বাবচ্ছিন্ন সমবায়সম্বন্ধাবচ্ছিন্নকার্যতানিরূপিত সমবায়সম্বন্ধাবচ্ছিন্নকপালকপালিকাদিসংযোগত্বাবচ্ছিন্নকারণত্ব ঘটত্বাবচ্ছিন্ননিরূপিত কপালকপালিকাদিসংযোগত্বাবচ্ছিন্নাসমবায়িকারণত্ব। এইরূপ অন্যত্রও বুঝিতে হইবে।

অতঃপর নিমিত্তকারণ নিরূপণ করা হইতেছে। সমবায়সম্বন্ধাবচ্ছিন্নকার্যতানিরূপিত তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্নকারণতারূপ-সমবায়িকারণতাভিন্ন অথচ সমবায়সম্বন্ধাবচ্ছিন্নকার্যতানিরূপিত সমবায়-স্বসমবায়িসমবেতত্ব অন্যতর সম্বন্ধাবচ্ছিন্নকারণতারূপ অসমবায়িকারণতা হইতে ভিন্ন যে কারণত্ব তাহাই সামান্যনিমিত্তকারণত্ব, তাহার আশ্রয়ই সামান্য নিমিত্তকারণ। উদাহরণ যথা—ঘটনিষ্ঠ উৎপত্তি সম্বন্ধাবচ্ছিন্ন কার্যের দ্বারা নিরূপিত যে স্বজন্য ভ্রমিমত্ত্ব সম্বন্ধাবচ্ছিন্ন কারণতা তাহার আশ্রয় দণ্ড। কারণ তদ্গত ঘটনিরূপিত কারণতা প্রাগুক্ত সামান্য সমবায়িকারণতা ও প্রাগুক্ত সামান্য অসমবায়িকারণতা হইতে ভিন্ন কারণতা। উক্ত লক্ষণে কারণতার বিশেষণরূপে পূর্বনিরুক্ত সমবায়িকারণতাও

